*Nou Bidroher Itihash*
**by Phani Bhusan Bhattacharya**

---

প্রথম প্রকাশ : বৈশাখ ১৩৬১

প্রচ্ছদ
পূর্ণেন্দু পত্রী

প্রকাশক
অশোক ঘোষ
বুক্‌স অ্যাণ্ড পিরিয়ডিক্যাল্‌স
১/১ রমানাথ মজুমদার স্ট্রীট
কলকাতা ৭০০ ০০৯

মুদ্রক
হারাধন ঘোষ
বীণাপাণি প্রেস
২ ঈশ্বর মিল বাই লেন
কলকাতা ৭০০ ০০৬

# ভূমিকা

ভারতের গত চতুর্থ দশকের নৌ বিদ্রোহ আমাদের জাতীয় মুক্তি-সংগ্রামে একটি বিশিষ্ট ভূমিকা রচনা করেছিল। কিন্তু শুধু এইটুকু বললেই বোধহয় ওই বিদ্রোহের যথার্থ মূল্যায়ন করা হয় না। যে-সকল কারণে ইংরাজ সাম্রাজ্যবাদী দস্যুরা ভারত-ত্যাগে বাধ্য হয়েছিল, তার মধ্যে আমাদের দেশের নৌ-সেনাদের ওই বিদ্রোহ ছিল নিঃসন্দেহে অন্যতম একটি প্রধান কারণ। নৌ বিদ্রোহের এই পরিচিতিই বোধহয় সঠিক ইতিহাসসম্মত ও বাস্তবভিত্তিক। ইংলণ্ডের যে-প্রধানমন্ত্রীর শাসনকালে ভারতবর্ষ স্বাধীনতা অর্জন করেছিল, সেই প্রধানমন্ত্রী ক্লেমেণ্ট এ্যাটলি স্বয়ং ১৯৫৬ সালে এই কলিকাতা মহানগরীতে এসে ঠিক একই কথা বলেছিলেন।

এ-কথাও তো সাধারণ মানুষের সাধারণ বুদ্ধির অগম্য নয় যে গত প্রায় দুই শত বৎসর ধরে ভারতবর্ষকে নিষ্ঠুরভাবে শৃঙ্খলিত করে রেখে যে-সাম্রাজ্যবাদী দস্যুরা অতি নির্মম ও নিরবিচ্ছিন্নভাবে ভারতের সব সম্পদ লুণ্ঠন করে নিয়েছে, সেই সম্পদলিপ্সু দস্যুদের আবেদন নিবেদন, যুক্তি তর্ক কিংবা দুঃখভোগের পরাকাষ্ঠা দেখিয়ে কখনো ভারত ত্যাগে সম্মত করা যেত না। এও তো সকলেই দেখেছে এবং সকলেই জানে যে বিদেশী ইংরাজ দস্যুদের ভারতবর্ষে বলপূর্বক অবস্থানের এবং তাদের নির্লজ্জ দস্যুতার ভিত্তিই ছিল তাদের নিয়ন্ত্রিত স্থলবাহিনী, নৌবাহিনী ও বিমানবহর। দ্বিতীয় মহাযুদ্ধের অবসানের অব্যবহিত পরেই কতগুলি ঐতিহাসিক কারণে যখন ইংরাজ সাম্রাজ্যবাদীদের শক্তির এই প্রধান উৎসসমূহ বিকল হয়ে যায়, তখনই তারা সন্ত্রস্তভাবে ভারত ত্যাগের সিদ্ধান্ত গ্রহণ করে। এবং শুধু তাই নয়। এই সামরিক শক্তিসমূহের আনুগত্যের অবক্ষয়ের এবং বহুলাংশে পরিবর্তনের ফলে সেই সময়ে ভারতবর্ষে যে-পরিস্থিতি দেখা দিয়েছিল এবং সেই সাথে সে-সময়ের ( ১৯৪১-৪৭ ) ভারতবর্ষের ব্যাপকতম জনগণের সাম্রাজ্যবাদ-বিরোধী প্রচণ্ড বিক্ষুব্ধ মনোভাব লক্ষ্য করে সাম্রাজ্যবাদী নেতৃত্ব ভারতবর্ষ ত্যাগ করবার জন্য যে-দিন পূর্বনির্দিষ্ট করেছিল ( জুন ১৯৪৮ ) অতি অল্প সময়েই তার পরিবর্তন করে এবং ত্বরান্বিত করে ( আগস্ট ১৯৪৭ )।

সুতরাং ইতিহাসের বাস্তব ঘটনাবলীর ভিত্তিতে ভারতের নৌ বিদ্রোহের বিশ্লেষণ ও পর্যালোচনা করে দেখলে একথা অনস্বীকার্য বলেই প্রতীয়মান হবে যে, যে-সকল কারণ ভারতের জাতীয় মুক্তিকে ত্বরান্বিত করতে এবং সুনিশ্চিত করতে প্রত্যক্ষভাবে এবং প্রভূত পরিমাণে সাহায্য করেছে ভারতের দেশপ্রেমিক নৌ সেনাদের বিদ্রোহ সেগুলির মধ্যে অন্যতম।

আজ ত্রিশ বছরেরও কিছু বেশি হল ইংরেজরা ভারত ত্যাগ করেছে এবং আমরা জাতীয় স্বাধীনতা পেয়েছি। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় আমাদের দেশের জনসাধারণ আমাদের দেশের এবং জাতির ভাগ্যের এই বিরাট পরিবর্তন-সম্পর্কীয় ঘটনাবলী বিশদভাবে দূরের কথা সঠিকভাবেও প্রায় কিছুই জানে না। এবং আরো দুঃখের কথা ভারতবর্ষের জনসাধারণকে এই অতীব প্রয়োজনীয় এবং গুরুত্বপূর্ণ বিষয়সমূহ সঠিকভাবে জানাবারও যথাযত সুযোগ করে দেওয়া হয় নি।

একটু লক্ষ্য করলে সত্যই আশ্চর্য হতে হয় এবং মনে হতাশার ভাব জাগে যে বর্তমানের শিক্ষিত তরুণ-তরুণীদেরও এ-সম্বন্ধে সঠিক কোনো জ্ঞান কিংবা ধারণা নেই যে ইংরাজ দস্যুরা প্রায় দুই শত বৎসর আমাদের দেশের জনসাধারণের উপর কী অবর্ণনীয় নৃশংসতা ও বর্বরতা করেছে এবং তার প্রত্যুত্তরে ভারতবর্ষের জনগণ এই দুই শতাব্দীব্যাপী কাল কী পরিমাণে নিজেদের বুকের রক্ত ঢেলে দুর্দমনীয় বীরত্বের সাথে নিজেদের অতীত অনৈক্য ও দুর্বলতার প্রায়শ্চিত্ত করার চেষ্টা করেছে।

যাই হোক, আমাদের দেশের নৌ বিদ্রোহ আমাদের দীর্ঘকালব্যাপী জাতীয় মুক্তি সংগ্রামের একটি বিশিষ্ট ও অতীব গৌরবোজ্জ্বল ঘটনা। এই গ্রন্থের লেখক শ্রীফণিভূষণ ভট্টাচার্য নৌ বিদ্রোহের সময় ভারতীয় নৌবাহিনীর শুধু একজন কর্মরত নাবিকই ছিলেন না, তিনি ঐ বিদ্রোহের একজন নেতৃস্থানীয় কর্মীও ছিলেন। তিনি তাঁর লেখনীর মাধ্যমে নৌ বিদ্রোহকে সঠিকভাবেই রূপায়িত করে তুলবার চেষ্টা করেছেন।

নৌ বিদ্রোহ সম্পর্কে বেশি বই লেখা হয় নি। ৩৫/৩৬ বৎসর পূর্বেকার অনেক ঘটনাই স্মরণের অতীতে চলে যায়। তা সত্ত্বেও ফণীবাবু যে সেই সব হারিয়ে-যাওয়া অমূল্য সম্পদসমূহ খুব কষ্ট করে খুঁজে বের করে দেশের মানুষের কাছে পরিবেশন করেছেন, তার জন্য তিনি সমগ্র জাতির ধন্যবাদ ও কৃতজ্ঞতার পাত্র।

**গণেশ ঘোষ**

# মুখবন্ধ

রয়েল ইণ্ডিয়ান নেভির বিদ্রোহের প্রাসঙ্গিক প্রামাণ্য নথিপত্র উদ্ধার করা খুবই কষ্টকর। বিশেষ করে, ১৯৪৪ সালের সামগ্রিক ভারতীয় সশস্ত্র বাহিনীর বীরত্বপূর্ণ অভ্যুত্থান সম্পর্কিত যাবতীয় প্রামাণ্য দলিল-দস্তাবেজ উদ্ধার করা শুধু কষ্টসাধ্যই নয়, দুঃসাধ্যও বটে। কেন না, ব্রিটিশ ভারতের উপর থেকে তাদের শাসন-ক্ষমতা হস্তান্তরের পূর্ব-মুহূর্তে ভারতের বুকে তাদের দীর্ঘদিনের অন্যায়-অবিচার, অত্যাচার ও অমানবিক কার্যকলাপের লিখিত অলিখিত নথিপত্র বা দলিল-দস্তাবেজ যা-কিছু থাকা সম্ভব ছিল,—তা সবই ইচ্ছাকৃতভাবে ধ্বংস করে গেছে বলে আমার বিশ্বাস। নতুবা এতদিনেও এই নৌ বিদ্রোহের বিস্তৃত বিবরণ লিপিবদ্ধ করা সম্ভব হয় নি কেন ? তাই, দীর্ঘদিন অতীত হলেও নৌ বিদ্রোহের সঙ্গে ওতপ্রোতভাবে ঘনিষ্ঠ থাকায় সাধারণ কর্মী হিসাবে এবং দেশমাতৃকার একজন দীনতম সেবকের কর্তব্য মনে রেখে ব্যক্তিগত উদ্যোগে এই কাজে হাত লাগাবার চেষ্টা করেছি মাত্র। এই গ্রন্থখানি তারই একটি নিদর্শন। জানি না, দেশের পাঠক-পাঠিকাদের নিকট এটি কতখানি সুখপাঠ্য ও আনন্দদায়ক হয়ে উঠবে। তবে আশার আলো দেখতে পেয়েছি ইংরাজী ১৯৭৩ সালের এপ্রিল মাসের 'আনন্দবাজার বার্ষিক সংখ্যা : ১৩৭৯'তে আমার এই গ্রন্থের সারসংক্ষেপ প্রকাশিত হতে দেখে।

এই গ্রন্থ রচনার ব্যাপারে যিনি আমাকে সর্বপ্রথম উৎসাহ দিয়েছিলেন তিনি হলেন আমার পরম পূজ্যপাদ ডক্টর পঞ্চানন চক্রবর্তী মহাশয়। এঁর পরেই যাঁর নাম আমার নিকট স্মরণীয় হয়ে থাকবে তিনি হলেন পরম শ্রদ্ধাস্পদ সিতাংশুকুমার দাশগুপ্ত, আই এ এস মহাশয়, ( ভূতপূর্ব ডেপুটি ফিন্যান্স সেক্রেটারি, পশ্চিমবঙ্গ সরকার )। তিনি আমাকে উৎসাহ-উদ্দীপনা, অমূল্য উপদেশ, সরকারি সাহায্য, এমন কি নিজের শারীরিক কষ্ট স্বীকার করেও সময়মত সক্রিয় সহযোগিতা দান করতে কুণ্ঠাবোধ করেন নি। তারপর কৃতজ্ঞতা জানাই দৈনিক আনন্দবাজার পত্রিকার কর্তৃপক্ষকে এবং বিশেষ করে এই পত্রিকার রবিবাসরীয় বিভাগের ভারপ্রাপ্ত সম্পাদক ঔপন্যাসিক রমাপদ চৌধুরী মহাশয়কে।

আর যাঁর কথা উল্লেখ করা একান্ত কর্তব্য, তিনি হলেন প্রকাশক 'বুক্স অ্যাণ্ড পিরিয়ডিক্যাল্‌স'এর অশোক ঘোষ। তাঁর সক্রিয় সাহায্য, সহযোগিতা ও উৎসাহ না পেলে রচনাটি হয়ত অপ্রকাশিত থেকে যেত।

যাঁদের অমূল্য উপদেশ ও সক্রিয় সহযোগিতা লাভে আমি ধন্য হয়েছি তাঁদের সকলকেই আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। গ্রন্থখানির দ্রুত প্রকাশের ব্যস্ততায়

অনিচ্ছাকৃত কিছু কিছু ভুলত্রুটি থেকে যেতে পারে। পরবর্তী সংস্করণ ভিন্ন তা সংশোধন সম্ভব নয়। পাঠক-পাঠিকারা ক্ষমাসুন্দর চোখে তা দেখবেন আশা নিয়ে আমার মুখবন্ধের বক্তব্য এখানেই শেষ করলাম।

ফণিভূষণ ভট্টাচার্য

মাতৃদেবী আমোদিনী দেবীর পূণ্য স্মৃতির উদ্দেশে

# প্রথম অধ্যায়

এখন থেকে ঐত্রিশ বছর পূর্বেও আমাদের দেশে ব্রিটিশরাজের অধীন ছিল। সেই ব্রিটিশ এদেশে আসে মুঘল সম্রাটের রাজত্বকালে ব্যবসা করবে বলে। ক্রমে তারা বসল এখানে আসন পেতে। প্রথমে এই ব্যবসারত বণিকদের দেখাশোনার জন্যে ব্রিটেন থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানি এক স্কোয়াড্রন যুদ্ধজাহাজসহ ক্যাপ্টেন টমাস বেস্টকে অধিনায়ক করে পাঠালেন এদেশে। এই জাহাজগুলোর নাম হল, —'ড্রাগন', 'ওসিয়েণ্ডার', 'জেমস' ও 'সোলোমান'। ৫ সেপ্টেম্বর ১৬১২ সালে স্থাপিত হল 'রয়েল ইণ্ডিয়ান নেভি', সংক্ষেপে এর নাম হল: 'আর আই এন'।

তখন পরাক্রান্ত মুঘলগণ ভারত শাসন করতেন। সম্রাট জাহাঙ্গীর ইংরাজদের বাণিজ্য করার অনুমতি দিলেন। বাধিত হলেন ক্যাপ্টেন বেস্ট। প্রকৃতপক্ষে ক্যাপ্টেন বেস্ট তখন থেকেই সম্রাটের ক্ষমতার ব্যবহার করতে আরম্ভ করলেন। তাঁর নৌবাহিনীর জাহাজের কামান অতিসত্বর পর্তুগিজদের পরাভূত করল। শুধু তাই-ই নয়, এই নৌ-সৈন্য অন্যান্য ইউরোপীয় ব্রিটিশ-বিরোধী শক্তিগুলোকে এবং জলদস্যুদের আক্রমণ প্রতিহত করে ইংরাজদের বাণিজ্য জাহাজগুলোকে অবাধে চলাফেরা করার সুযোগ করে দিতে থাকল। পরে এই সৈন্যদের সাহায্যেই ভারতের বুকে ইংরাজরা নিরাপদে আসন বিছিয়ে বসল। এই নৌবাহিনীর তখন নামকরণ করা হল—'এইচ এম আই এন' (হিজ ম্যাজেস্টিস ইণ্ডিয়ান নেভি)। ১৬৮৬ সাল পর্যন্ত এই নামই প্রচলিত ছিল। মাঝে পাঁচবার এই নাম পরিবর্তিত হয় এবং ১৯৩৪ সালে আবার এর নাম পরিবর্তন করে রাখা হল: 'রয়েল ইণ্ডিয়ান নেভি' (আর আই এন)।

১৭৫৭ সালে পলাশীর যুদ্ধে নবাব সিরাজদ্দৌলার পরাজয়ের পরে ভারতে ইংরাজ-প্রভুত্বের সূত্রপাত হল এবং তা পূর্ণক্ষমতায় বিকাশলাভ করল বক্সারের যুদ্ধে জয়লাভের মধ্য দিয়ে। ভারতীয় উপমহাদেশ (বর্তমান পাকিস্তান, বাংলাদেশ, ব্রহ্মদেশ, ভুটান ও সিংহলসহ) ইংরাজের জাতীয় পতাকা ইউনিয়ন জ্যাকের অধীনস্থ হল ১৮৪৭ সালে। অর্থাৎ মহান ভারতবর্ষ পরাধীন হল। 'বণিকের মানদণ্ড দেখা দিল রাজদণ্ডরূপে'।

ভারতে ইংরাজের বিরুদ্ধে প্রথম সশস্ত্র অভিযান শুরু হয়েছিল বহু আগে থেকেই। কিন্তু তার প্রকটরূপ ধারণ করল সিপাহি বিদ্রোহের মধ্য দিয়ে ১৮৫৭ সালে, স্বাধীনতার বীর সৈনিক মঙ্গল পাঁড়ের নেতৃত্বে। সিপাহি বিদ্রোহ ব্যর্থ হলেও সে তার ছাপ রেখে গেছে। এটা নিশ্চিতই জানি, কোনো কিছুই বৃথা যায় না। পেছনে সে ফেলে যায় তার পদচিহ্ন। তাই ঐ সিপাহি বিদ্রোহেরই সাতাশি বছর পরে (অর্থাৎ ১৯৪৪ সালে) রয়েল ইণ্ডিয়ান নেভির রেটিংরা (নৌ-সৈন্যদের রেটিং

বলা হয়ে থাকে ) আবার বিদ্রোহ ঘটায়। তারই জের চলল ১৯৪৫ সালের ডিসেম্বর থেকে ১৯৪৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত। ১৮৫৭ সাল থেকে ১৯৪৪ সাল পর্যন্ত— এই দীর্ঘ সময়ের মধ্যে অনেক স্বাধীনতা আন্দোলন ভারতের বুকে ঘটে গেছে, অসংখ্য দেশপ্রেমিক ফাঁসিকাঠে এবং ইংরাজ ও ইংরাজ দালালদের গুলিতে শহিদ হয়েছে। এবং আরও অনেক কিছু। সেসব অন্য ইতিহাস। আপাতত থাক সে-কথা। শুধু তাঁদের স্মরণে বলব, বিপ্লবের সাধনায় সংগ্রামের জয়রথে যাঁরা মুক্তির নিশান উড়িয়ে পরাধীনতার গ্লানি থেকে দেশকে শৃঙ্খলমুক্ত করার জন্যে স্বাধীনতার বেদিমূলে নিজেদের অমূল্য জীবন উৎসর্গ করে গেছেন, তাঁদের শত শত প্রণাম জানাই। শহিদদের শ্রদ্ধার্ঘ নিবেদনের পর সেই নৌ বিদ্রোহের কথাই আবার বলি। কিন্তু কী দুর্ভাগ্য, সেই নৌ বিদ্রোহও ব্যর্থ হল! তবে একথা ঠিক, ঐ বিদ্রোহ ব্যর্থ হলেও ব্রিটিশকে কিন্তু বাধ্য করেছিল ভারতের প্রকৃত অবস্থা বুঝে এবং তার নতুন পরিস্থিতিকে মেনে নিতে। কারণ, এই বিদ্রোহ ব্রিটিশের প্রতি নৌ-সৈন্যের তথা সমগ্র ভারতীয় সশস্ত্রবাহিনীর আনুগত্যের ভিতকে কাঁপিয়ে দিয়েছিল। এবং পরবর্তীকালে ঐ কাঁপুনি ছড়িয়ে পড়েছিল অন্য দুই বাহিনীতে; অর্থাৎ স্থল ও বিমানবাহিনীতেও দেখা দিয়েছিল বিদ্রোহ। ফলে, ক্ষমতা হস্তান্তরিত হয় খুবই তাড়াতাড়ি। নৌ বিদ্রোহের দেড় বছর পরে ভারতের স্বাধীনতা-সূর্য বিতর্কিত ভাগাভাগির মাধ্যমে আবার উদিত হল। কিন্তু তারপর অনুরূপ দ্রুততার সঙ্গে ভারতীয় জনগণ আর বিশেষ কিছুই পেল না নিদারুণ দারিদ্র্য ও দুঃখকষ্ট ছাড়া।

পুরনো দিনের কথা হলেও মনে যতটা আছে তাই বলব। কেন নাবিক হয়েছিলাম, আর কী করে—প্রথমে সেই কথাই বলি।

দ্বিতীয় বিশ্বযুদ্ধ আরম্ভ হওয়ার আগে প্রধানতঃ পশ্চিম ভারতের অধিবাসীদের সৈন্যবাহিনীতে নিযুক্ত করা হত। কিন্তু অফিসারপদে নিয়োগ করা হত ইংরেজদের। ভীষণ সংকটে পড়ে দ্বিতীয় বিশ্বযুদ্ধে ব্রিটিশ সরকার বাধ্য হল ভারতের অন্যান্য জাতীয় অধিবাসীদের মধ্য থেকে লোক সংগ্রহ করতে। এই সময় থেকেই কিছু কিছু ভারতীয় লোক অফিসার পদেও স্থান লাভ করল। কিন্তু হলে কী হবে, দেশের বৃহৎ জনসাধারণের সংস্পর্শ থেকে বিচ্ছিন্ন করে রাখা হত এই সেনাবাহিনীকে। এটা বিশেষভাবে দেখা দিয়েছিল ১৮৫৭ সালের সিপাহি বিদ্রোহের পর থেকে। সৈন্যসংগ্রহের সময়ে বিশেষভাবে পরীক্ষা করা হত, কোনো রাজনৈতিক সংস্থার সাথে ঐ নিয়োগপ্রার্থী ব্যক্তির কোনো সম্পর্ক আছে কিনা। সংগ্রহকারী অফিসার প্রত্যেকের রাজনৈতিক বিশ্বস্ততা যাচাই করে দেখতেন। সামান্যতম রাজনৈতিক আলোচনাও সৈন্যবিভাগে নিষিদ্ধ ছিল। দেশের কোনো রাজনৈতিক আন্দোলনের সাথে যাদের প্রত্যক্ষ বা পরোক্ষ যোগাযোগ ছিল তাদের সৈন্যবিভাগে

প্রবেশ করা ছিল দুঃসাধ্য। এই অবস্থার মধ্যে অতীতে আমার কিছুকিছু রাজনৈতিক কর্মকাণ্ড থাকা সত্ত্বেও অতি স র্পণে নিজের বাড়ির ঠিকানা পালটে নৌবাহিনীতে প্রবেশ করলাম পোর্ট অফিসার হয়ে।

আজকাল অনেকেই বলে থাকেন, নৌ বিদ্রোহের পিছনে কোনো সংগঠিত ও সুচিন্তিত কার্যক্রম ছিল না, অথবা রাজনৈতিক দলগুলোর সহযোগিতায় সৈন্যবিভাগে বিদ্রোহ ঘটিয়ে ব্রিটিশকে তাড়িয়ে আমাদের মহান ভারতবর্ষকে স্বাধীন করার বা মুক্ত করার কোনো অভিপ্রায় ছিল না। এটা কতখানি সত্যি সে-বিষয়ে গভীর প্রশ্ন থেকে যাচ্ছে। বিশেষ করে আমি নিজের ক্ষেত্রে বলতে পারি, ১৯৪২ সালের 'ভারত ছাড়ো' আন্দোলন (যে-আন্দোলনে যুক্ত থাকায় কারাদণ্ড ভোগ করে-ছিলাম), নেতাজীর 'ভারতীয় জাতীয় বাহিনী'র (আই এন এ অর্থাৎ ইণ্ডিয়ান ন্যাশনাল আর্মি। 'দিল্লী চলো' আন্দোলন প্রভৃতিও যখন ব্রিটিশকে ভারত থেকে তাড়াতে পারল না, তখন সর্বভারতীয় ভিত্তিতে সমস্ত রাজনৈতিক দলগুলোর মধ্য থেকে সংগ্রামমনা কর্মীরা কোনো কোনো রাজনৈতিক দলের মিলিত এক সর্বভারতীয় গোপন সংস্থার সিদ্ধান্ত মত কঠোর গোপনীয়তা রক্ষা করে ভারতীয় সেনাবাহিনীতে (স্থল, নৌ ও বিমানবাহিনীতে) প্রবেশ করতে লাগল। আমিও যোগদান করলাম তখনকার কংগ্রেস সোস্যালিস্ট পার্টির নেতা অচ্যুত পটবর্ধনের নির্দেশে। পটবর্ধন এবং অরুণা আসফ আলি তখন 'ভারত ছাড়ো' আন্দোলনে অভিযুক্ত হয়ে পুলিশকে এড়িয়ে আত্মগোপন করেছিলেন। আমি '৪২-এর আন্দোলনে কারাদণ্ড ভোগ করে কলকাতায় যখন এলাম তখন পটবর্ধন এবং আসফ আলি আত্মগোপন করে কলকাতায় অবস্থান করছিলেন। সেটা ছিল ১৯৪৩ সালের মার্চ মাস।

৭ মার্চ রাত্রি সাড়ে সাতটায় পটবর্ধন অতি গোপনে সংগ্রামীমনা কর্মীদের নিয়ে এবং বিশেষভাবে যাঁরা '৪২-এর আন্দোলনে যুক্ত ছিলেন, তাঁদের নিয়ে এক যুক্ত সভা ডাকলেন কলকাতার রসা রোডের নকীপুরের জমিদার বাড়িতে। সে-বাড়িতে একটা এ আর পি ওয়ার্ডেন পোস্ট ছিল। ঐ এ আর পি ওয়ার্ডেন পোস্টের বেশির ভাগ কর্মীই ছিলেন কংগ্রেস সোস্যালিস্ট পার্টির সদস্য। সেখানে প্রবেশপথে কড়া পাহারা রাখা হয়েছিল। সকলকেই ঐ প্রহরীর কাছে পূর্ব-নির্দেশ মত এক প্রকার সাংকেতিক চিহ্ন দেখাতে হয়েছিল। ঐ সাংকেতিক চিহ্ন আর কিছুই নয়, তা ছিল সাদা ডোরাকাটা পুরোপুরি নীল রঙের একটা রুমাল থাকবে ডান হাতে, ভাবটা থাকবে এরকম যে নাক পোঁছা হচ্ছে। কংগ্রেস সোস্যালিস্ট পার্টির একজন সক্রিয় সদস্য নিরাপদ দাস আমাকে ওরকম একটা রুমাল দিলেন। দু'জনে আগে-পরে সামান্য সময়ের ব্যবধান রেখে সময়মত যথাস্থানে উপস্থিত

হলাম।

আমার ভেতরে সাম্রাজ্যবাদী ব্রিটিশ সরকারের তামাম শাসনের বনিয়াদকে ভেঙে গুঁড়িয়ে চুরমার করে দেওয়ার দুর্বার সংকল্পের আগুন জ্বলছে। মনে মনে ভাবলাম, গভীর আত্মবিশ্বাস ও দুর্জয় সাহসে মানুষ অসাধ্য সাধন করতে পারে—প্রতিহিংসা-প্রতিশোধের স্ফুলিঙ্গ একদিন রুদ্রমূর্তি ধারণ করে ধ্বংসের দাবানলে পরিণত হতে পারে। তার প্রমাণ আমরা কিছুটা পেয়েছিলাম ১৯৩০ সালে গান্ধীজীর 'আইন অমান্য' করে গণ-অভ্যুত্থানের প্রবল ঢেউয়ের মধ্যে, যার ফলস্বরূপ: ১৯৩০ সালের ১৮ এপ্রিল মাস্টারদা সূর্য সেনের নেতৃত্বে 'চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন'। ১৯৩৪ সাল থেকে ১৯৩৫ সাল পর্যন্ত 'টিটাগড় ষড়যন্ত্র' এবং এরই মধ্য দিয়ে পথ-পরিক্রমায় প্রবলভাবে আত্মপ্রকাশ করল ১৯৪২ সালের আগস্ট আন্দোলন—'ভারত ছাড়ো'। এই 'ভারত ছাড়ো' আন্দোলনের পটভূমিকায় যে-দৃশ্য ধরা পড়েছিল তাও ভাববার বিষয় হয়ে সাক্ষ্য বহন করছে।

১৯৪২ সালের গোড়ার দিকে দক্ষিণ-পূর্ব এশিয়ায় জাপানের চমকপ্রদ জয়লাভের ফলে ভারতের অচলাবস্থা সমাধানের জন্যে ব্রিটিশ সরকার প্রচেষ্টা চালাতে বাধ্য হয়। ১৯৪২ সালের ১১ মার্চ ব্রিটিশ প্রধানমন্ত্রী চার্চিল ঘোষণা করলেন যে, যুদ্ধকালীন মন্ত্রীসভার ( War Cabinet ) সদস্য স্যার স্ট্যাফোর্ড ক্রিপস ব্রিটিশ সরকার কর্তৃক স্বীকৃত কতগুলো শাসনতান্ত্রিক প্রস্তাব ব্যাখ্যা করবার উদ্দেশ্যে এবং 'সরেজমিনে ব্যক্তিগত আলোচনার মাধ্যমে' উক্ত প্রস্তাবের দ্বারা 'তাঁদের উদ্দেশ্য সিদ্ধি হবে কিনা তা যাচাই করবার জন্যে' ভারতবর্ষে যাবেন। স্যার স্ট্যাফোর্ড ক্রিপস ১৯৪২ সালের ২২ মার্চ দিল্লীতে এসে পৌছান এবং ১৩ এপ্রিল করাচী হয়ে লণ্ডন অভিমুখে যাত্রা করেন। ব্রিটিশ সরকারের এই খসড়া ঘোষণায় নিম্নলিখিত প্রস্তাবগুলো ছিল:

১ "যুদ্ধ বন্ধ হবার সাথে সাথেই ভারতের নূতন সংবিধান রচনার জন্য একটি নির্বাচিত সংস্থা গঠনের ব্যবস্থা করা হবে।

২ "সংবিধান-রচনাকারী সংস্থায় দেশীয় রাজ্যগুলির প্রতিনিধিত্বের ব্যবস্থা করা হবে।

৩ "নিম্নে বর্ণিত সর্তসাপেক্ষে ব্রিটিশ সরকার উক্ত সংস্থা কর্তৃক প্রণীত সংবিধানটিকে স্বীকার ও অবিলম্বে কার্যকরী করবে:

(ক "ব্রিটিশ-ভারতের কোনো প্রদেশ যদি নূতন সংবিধানকে স্বীকার করতে না চায় এবং স্বীয় প্রচলিত শাসনতান্ত্রিক অবস্থা বহাল রাখতে চায় তবে তাকে সেই অধিকার দেওয়া হবে। ভবিষ্যতে যদি সেই প্রদেশ যুক্তরাজ্যে যোগদান করতে চায় তবে তা সে করতে পারবে।

আপাতত যুক্তরাজ্যে যোগদান করতে অনিচ্ছুক প্রদেশ যদি ইচ্ছা করে তাহলে ব্রিটিশ সরকার তাদের জন্যে নূতন এক সংবিধান গঠনে সম্মত হবে, সেই সংবিধানে

এই প্রদেশগুলিকে ভারতীয় ইউনিয়নের অনুরূপ পূর্ণমর্যাদা দেওয়া হবে।

(খ) "সংবিধান-রচনাকারী সংস্থা ব্রিটিশ সরকারের সাথে এক চুক্তি করবে, চুক্তিতে 'ব্রিটিশের হাত হতে সম্পূর্ণরূপে ভারতীয়দের হাতে দায়িত্ব হস্তান্তর-করণের ফলে উদ্ভূত সমস্ত বিষয় সম্পর্কে' ব্যবস্থা ও 'জাতিগত এবং ধর্মীয় সংখ্যা-লঘুদের রক্ষা-ব্যবস্থার' প্রতিশ্রুতি থাকবে। কিন্তু এই চুক্তির ফলে 'ভবিষ্যতে ব্রিটিশ কমনওয়েলথের অন্যান্য সদস্য-রাষ্ট্রের সাথে স্বীয় সম্পর্ক নির্ধারণের ব্যাপারে ভারতীয় ইউনিয়নের ক্ষমতার ওপর কোনো বাধানিষেধ আরোপিত হবে না।'

৪ "প্রাদেশিক বিধানমণ্ডলীর নিম্নসভাগুলির ( Lower Houses ) সদস্যগণ, কর্তৃক আনুপাতিক প্রতিনিধিত্বের ভিত্তিতে সংবিধান-রচনাকারী সংস্থা নির্বাচিত হবে।

৫ "নূতন সংবিধান রচনা না-হওয়া পর্যন্ত ব্রিটিশ সরকার ভারতের প্রতিরক্ষার জন্য দায়ী থাকবে। কিন্তু 'স্বদেশ, কমনওয়েলথ এবং জাতিসংঘ সম্পর্কীয় সমস্ত ব্যাপারে ভারতের জনসাধারণের মুখ্য অংশগুলির নেতৃবর্গের অবিলম্বে কার্যকরী অংশগ্রহণ' করাই ব্রিটিশ সরকারের 'কাম্য ও বাঞ্ছনীয়'।"

এই ঘোষণায় ভারতকে একটা আশ্বাসমাত্র দেওয়া হল—সে-আশ্বাসও আবার পূর্ণ হবে সঙ্গে সঙ্গে নয়, ভবিষ্যতে। মহাত্মা গান্ধী এই পরিকল্পনাকে 'ভবিষ্যতের তারিখ-যুক্ত চেক' ( post-dated cheque ) বলে অভিহিত করলেন। দ্বিতীয়তঃ, ভারতীয় ইউনিয়নে প্রদেশগুলির যোগদান না-করবার ব্যবস্থা রাখায় পাকিস্তানের দাবির সুস্পষ্ট স্বীকৃতি যদি না-ও হয় তবে তাতে প্রত্যক্ষভাবে উৎসাহ দান করা হয়েছে নিশ্চয়ই। তৃতীয়তঃ, প্রতিরক্ষা সম্পর্কে প্রস্তাবিত ব্যবস্থা কংগ্রেসের নিকট গ্রহণযোগ্য ছিল না। চতুর্থতঃ, কংগ্রেসের দাবি ছিল, ভারতীয় নেতৃবর্গ কর্তৃক গঠিত জাতীয় সরকারের পরামর্শে গভর্নর-জেনারেল নিয়মতান্ত্রিক শাসনকর্তারূপে কাজ করবেন,—এই মর্মে অলিখিত আশ্বাস। কিন্তু কংগ্রেস তা পেল না। জওহরলাল নেহরুর মতে ক্রিপস পরিকল্পনার অর্থ দাঁড়ায় এই যে, 'সরকারের বর্তমান কাঠামো অবিকল পূর্বের ন্যায় বজায় থাকবে, বড়লাটের স্বৈরাচারী ক্ষমতা বহাল থাকবে এবং আমাদের মধ্যে জনকয়েক তাঁর উর্দিধারী হুকুমবরদার হয়ে ভোজনশালা ও ঐ জাতীয় ব্যাপারের তদারকী করবে।' সেই জন্যে কংগ্রেস ব্রিটিশ সরকারের প্রস্তাব প্রত্যাখ্যান করল। মুসলিম লিগও প্রস্তাব প্রত্যাখ্যান করে পাকিস্তানের দাবির পুনর্ঘোষণা করল।

তাই, স্যার স্ট্যাফোর্ড ক্রিপস যখন ভারত ত্যাগ করলেন তখন ভারত অদৃষ্টপূর্ব এক উত্তেজনায় কম্পমান। বিশেষতঃ, জাপান যখন ভারতের দুয়ারে এসে উপস্থিত হয়েছে সেই সংকট মুহূর্তেও ব্রিটিশ সরকার যখন আপস-মীমাংসায় রাজি হল না, তখন কংগ্রেসও সরকারের প্রত্যক্ষ বিরোধিতার নীতি গ্রহণে বিলম্ব করতে আর চাইল না। স্যার স্ট্যাফোর্ড ক্রিপস-এর প্রত্যাবর্তনের অব্যবহিত পরেই 'ভারত

ছাড়ো'—এই ধারণা মহাত্মা গান্ধীর মনে উদয় হয় এবং অবিলম্বে তিনি একে জাতীয়তাবাদী ভারতের রণধ্বনি করে তোলেন। ১৯৪২ সালের ১০ মে তারিখে তিনি 'হরিজন' পত্রিকায় লিখলেন, 'ব্রিটিশের ভারতে অবস্থিতি জাপানকে ভারত আক্রমণে আমন্ত্রণ জানানোরই সামিল। ব্রিটিশ ভারত ছেড়ে গেলেই এই প্রলোভন বিদূরিত হবে।' কিছুকাল পরে তিনি আবার লিখলেন, 'ভারতকে ঈশ্বরের হাতে, অথবা আধুনিক পরিভাষায় বলতে গেলে, নৈরাজ্যের হাতে ছেড়ে দিয়ে যান। তখন সমস্ত দল হয় নিজেদের মধ্যে কুকুরের মত মারামারি করবে, না-হয় প্রকৃত দায়িত্ববোধের সম্মুখীন হয়ে নিজেদের মধ্যেই মীমাংসা করে ফেলবে।'

১৯৪২ সালের ১৪ জুলাই কংগ্রেস কার্যকরী সমিতির এক প্রস্তাবে বলা হল যে, ব্রিটিশের শাসন-ক্ষমতা ত্যাগের দাবি প্রত্যাখ্যাত হলে মহাত্মা গান্ধীর নেতৃত্বে 'ব্যাপক' অহিংস সংগ্রাম শুরু করতে কংগ্রেস 'অনিচ্ছুক হয়েও বাধ্য' হবে। এই প্রস্তাব ১৯৪২ সালের ৮ আগস্ট বোম্বাইতে নিখিল ভারত কংগ্রেস কমিটির অধিবেশনে গৃহীত হল। সেখানে ঘোষণা করা হল :

'ভারতের স্বার্থে এবং জাতিসংঘের উদ্দেশ্যের সার্থকতার জন্যে ভারতে অবিলম্বে ব্রিটিশ শাসনের অবসান হওয়ার জরুরী প্রয়োজন। এই শাসন চালিয়ে যাওয়ার ফলে ভারত হীনমন্য ও দুর্বল হয়ে পড়েছে এবং এরই ফলে দেশরক্ষায় এবং পৃথিবীর মুক্তিসংগ্রামে যোগদান সম্বন্ধে ভারত ক্রমশ অপারগ হয়ে পড়েছে।'

পরদিন সকালে (১৯৪২ সালের ৯ আগস্ট) গান্ধী-সহ কংগ্রেস কার্যকরী সমিতির নেতৃবর্গ এবং বহু কংগ্রেস নেতাকে গ্রেপ্তার করা হল। সাথে সাথে নিখিল ভারত কংগ্রেস কমিটি এবং প্রাদেশিক কংগ্রেস কমিটিগুলি বেআইনী ঘোষিত হল। তৎকালীন ভারতের বড়লাট লর্ড লিনলিথগো ইচ্ছাকৃতভাবে সারা ভারত জুড়ে কঠোর দমননীতি অনুসরণ করতে লাগলেন। কংগ্রেস নেতৃবৃন্দকে হঠাৎ গ্রেপ্তার করার ফলে জনসাধারণের নেতা বলতে কেউ থাকলেন না এবং সরকারের হিংস্র অত্যাচারে জনসাধারণ চরম অবস্থা গ্রহণে উৎসাহ পেল। মুমূর্ষু সাম্রাজ্যবাদী অত্যাচারের বিরুদ্ধে নেতৃত্বহীন জনতার সহিংস সংগ্রামের পূর্ণ কাহিনী এখনো পর্যন্ত লিপিবদ্ধ হয় নি। সরকারি বিবৃতি অনুযায়ী আড়াই শ' রেলস্টেশন ও পাঁচশ ডাকঘর হয় ক্ষতিগ্রস্থ. না-হয় ধ্বংস করা হয়েছে; দেড়শ'র অধিক থানায় আক্রমণ চালানো হয়েছে, বেশ কিছু সংখ্যক রাজকর্মচারী ও সৈন্য নিহত হয়েছে এবং নয়শ' জনের অধিক নাগরিক প্রাণ হারিয়েছে। এই হিসাব ব্রিটিশের সুবিধামত পরিবেশিত, যা অতীব নগণ্য। যা ঘটেছিল, তার দশভাগের একভাগ মাত্র। '৪২-এর 'আগস্ট আন্দোলন'-এর পরিচালন ভার যে-সর্বভারতীয় কণ্ট্রোল কমিশনের পাঁচজন সদস্যের ওপরে ছিল, তাঁরাই তা ভালভাবে জানেন। তাঁদের মধ্যে মনে হয় দুজন এখনো বর্তমান। তাঁরা হলেন, পান্নালাল দাশগুপ্ত এবং অরুণা আসফ আলি। তাঁরাই পারেন প্রকৃত তথ্য-সম্বলিত ঘটনাপঞ্জী লিপিবদ্ধ করতে।

অবশ্য মহাত্মা গান্ধী এই হিংসাত্মক কার্যকলাপের বিন্দুমাত্র দায়িত্ব গ্রহণ করতে চাইলেন না। ১৯৪৩ সালের ১০ ফেব্রুয়ারি থেকে তিন সপ্তাহ অনশন করে রইলেন। তাঁর জীবন যখন ঘোরতর সংকটাপন্ন তখনো তাঁকে মুক্তিদানে লর্ড লিনলিথগোর অস্বীকৃতির দরুন দু'জন হিন্দু এবং একজন পার্শী বড়লাটের শাসন-পরিষদ হতে পদত্যাগ করলেন। এর পরেই ১৯৪৩ সালে বাংলায় প্রচণ্ড দুর্ভিক্ষ দেখা দিল। এটাও ব্রিটিশের ইচ্ছাকৃত সৃষ্টি। এই দুর্ভিক্ষে বহু লক্ষ লোক প্রাণ হারায় এবং ১১৭৬ বঙ্গাব্দের (ইংরাজী ১৭৭০ সাল) কুখ্যাত 'ছিয়াত্তরের মন্বন্তরের' বিভীষিকা নতুন করে বাংলাদেশে দেখা দিল। দেশের এরকম অস্থির ও চাঞ্চল্যকর এবং উত্তেজনাপূর্ণ পটভূমিকায় আমরা মিলিত হয়েছিলাম রসা রোডের ঐ জমিদার বাড়িতে।

আমরা যে-ঘরটায় মিলিত হয়েছিলাম সেটা ছিল একটা বড় হলঘর। দরজা-জানলা বেশির ভাগই বন্ধ ছিল। মাথার উপরে বৈদ্যুতিক পাখা ঘুরছে। আলো ঝলমল করছে। এক-এক করে দেখতে দেখতে প্রায় দেড়শ' যুবক উপস্থিত হল। এই মুক্তিসেনার দল, স্বাধীনতার স্বপ্নে মুক্তিনেশায় উন্মত্ত, প্রাণের বিনিময়ে দেশের বৃহত্তর স্বার্থে ঝাঁপিয়ে পড়ার জন্যে তারা যে-কোনো সময়ে প্রস্তুত। যারা আঘাত হানবার জন্যে দুর্জয় সাহসে বুক বেঁধেছে, শৃঙ্খল ভাঙবার উন্মাদনায় যারা অধীর—তারা কংগ্রেসের নৈতিক চেতনা বা অহিংস-নীতির চুলচেরা বিচারে আগ্রহী নয়; পরাজয়ের গ্লানিকে তারা কিছুতেই মানতে পারে না। এ যেন যুদ্ধক্ষেত্র। সকলেই সেনাপতির আদেশের অপেক্ষায় অপেক্ষমান। যুদ্ধক্ষেত্রে সৈনিকের কাছে যেমন সেনাপতির নির্দেশ—সেখানে সৈনিকের মনে বিচার-বিশ্লেষণের অবকাশ নেই, কোনো তর্ক, কোনো অক্ষমতার বা দ্বিধার স্থান সেখানে নেই,—যুদ্ধক্ষেত্রে সৈনিকের একমাত্র কর্তব্য সেনাপতির আদেশ পালন করা আর প্রয়োজনমত শেষ রক্তবিন্দু বিসর্জন দিয়ে মৃত্যুবরণ করা। যুদ্ধের তাই নীতি হল :

**There's not to make reply,**
**There's not to reason why,**
**There's but to do and die.**

আমাদের বহু আকাঙ্ক্ষিত দীর্ঘ-প্রতীক্ষিত যুদ্ধক্ষেত্রের সেনাপতিতুল্য অচ্যুত পটবর্ধন ঠিক সাড়ে সাতটায় হলঘরে উপস্থিত হলেন। তাঁর প্রবেশের সাথে সাথে সকলে আসন ছেড়ে উঠে দাঁড়ালো সম্মান দেখাবার জন্যে। আমিও উঠে দাঁড়ালাম। পূর্বেই তাঁর বিষয়ে অনেক উচ্চ ধারণার সৃষ্টি হয়েছিল! সম্মান পাবার উপযুক্তও বটে। তিনি ইংরাজীতে তাঁর বক্তব্য রাখলেন। হরিদাস মুখার্জী তা বাংলায় তর্জমা করে দিলেন। তাঁর বক্তব্যের মূল কথা হল, 'ব্রিটিশকে তাড়াবার জন্যে ভারতের বীর জনগণ অশেষ দুঃখ অশেষ নির্যাতন ভোগ করেছে, বর্তমানেও করছে। '৪২-আন্দোলনের জের এখনো চলছে। সর্বোপরি নেতাজী বিদেশে গিয়ে ভারতমাতাকে

মুক্ত করতে যে-চেষ্টা করেছিলেন তা এখনো কার্যকরী হয় নি। তিনি ( সুভাষচন্দ্র বসু ) চান, আমরা যারা ভারতে আছি, আমাদের একান্ত কর্তব্য হল, ব্রিটিশের ভারতীয় সেনাবাহিনীতে যত বেশি সংখ্যক প্রবেশ করা এবং সেখানে বিদ্রোহ ঘটানোর আপ্রাণ চেষ্টা করা। তাই, আমি আবেদন রাখছি, আপনারা দলে দলে সামরিক বাহিনীতে যোগদান করুন, ভারতমাতাকে মুক্ত করুন। আপনারা মনে রাখবেন, এই ব্যাপারে আমাদের দলই শুধু এই সিদ্ধান্ত নেয় নি, অন্যান্য রাজনৈতিক দল,—যেমন কংগ্রেসের বামপন্থী গোষ্ঠি, ফরওয়ার্ড ব্লক, কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি, মুসলিম লিগ, আর সি পি আই, ওয়ার্কার্স পার্টি, এম এন রায় পন্থী, এমন কি কম্যুনিস্ট পার্টিও এই সিদ্ধান্ত নিয়েছে।'

কম্যুনিস্ট পার্টির কথা বলায় অনেকেই আশ্চর্য হলেন। অনেকেই তাঁর দিকে জিজ্ঞাসু দৃষ্টিতে তাকিয়েছিলেন। কেননা, ভারতের কম্যুনিস্ট পার্টি তখন তাদের পার্টিগত নীতিতে দ্বিতীয় বিশ্বযুদ্ধ, অর্থাৎ যখন রাশিয়ার বিরুদ্ধে আক্রমণ শুরু হল, তখন থেকে জনযুদ্ধ' ( people's war ) বলে ঘোষণা করে ব্রিটিশকে কতকটা পরোক্ষে সাহায্য করতে থাকে। এই নীতিতে বিশ্বাসী হয়ে তারা কী করে সামরিক বিভাগে লোক ঢুকিয়ে বিদ্রোহ ঘটাবে ? মনে প্রশ্ন জাগল।

পটবর্ধন আরো বললেন, 'ভারতীয় কম্যুনিস্ট পার্টি যদিও নীতিগতভাবে এই যুদ্ধকে 'জনযুদ্ধ' বলে ঘোষণা করেছে, তবুও তারা ১৯১৭ সালের রাশিয়ার বিপ্লবের সময়ে সেখানকার সেনাবাহিনী কীভাবে বিপ্লবকে ত্বরান্বিত করেছিল, তা তারা ভোলে নি। আমাদের সাথে কথাও হয়েছে। সর্বভারতীয় ভিত্তিতে আমরা সমস্ত রাজনৈতিক দল মিলে একটা সংস্থাও গঠন করেছি, যা গোপনীয়তা বজায় রেখেই চলবে। এতে ভারতীয় কম্যুনিস্ট পার্টিও থাকছে। এই গোপন সংস্থার কাজই হবে, ভারতীয় সেনাবাহিনীতে বিদ্রোহ ঘটিয়ে দেশের জনগণের সংগ্রামের সঙ্গে যুক্ত থেকে ব্রিটিশকে তাড়িয়ে ভারতে বিপ্লবী সরকার গঠন করা। নেতাজীও এটাই চাইছেন। শুধু তাই-ই নয়। এই গোপন সংস্থার নাম হল 'আণ্ডারগ্রাউণ্ড সেণ্ট্রাল অরগানাইজেশন,' যা গঠিত হয়েছিল ১৯৪১ সালে। এর সঙ্গে যোগসূত্র আছে আমাদের মহান বিপ্লবী নেতা রাসবিহারী বসুর, যিনি এখন জাপানের নাগরিক। দক্ষিণ-পূর্ব এশিয়ায় তাঁর সৃষ্ট ভারতীয় স্বাধীনতা লিগ আমাদের সাথে নিয়মিত যোগাযোগ রাখছে। রাসবিহারীবাবু বর্তমানে সিংগাপুরেই আছেন।'

এরপরে অচ্যুত পটবর্ধন সাংগঠনিক পদ্ধতির কিছুটা ইঙ্গিত দিয়ে বললেন, 'সেনাবাহিনীতে ঢোকার জন্যে আমরা প্রধান প্রধান শহরে কতকগুলো গোপন আস্তানা খুলেছি। আপনাদের পৃথক পৃথকভাবে সেখানে নিশানা নিয়ে যেতে হবে। সেই নিশানাসহ ঠিকানা স্থানীয় পার্টি-সম্পাদকের কাছে অথবা তাঁর ( সম্পাদকের ) নিকটতম প্রতিনিধির কাছে পাবেন। একটা কথা সর্বদাই মনে রাখতে হবে যে, এই ব্যাপারে আমাদের সর্ববিষয়ে কঠোরভাবে গোপনীয়তা রক্ষা করতে হবে, যেমন

ভাবে করেছিলেন অগ্নিযুগের মহান বিপ্লবীরা। যাঁরা '৪২-এর আন্দোলনে অথবা অন্য কোনো রাজনৈতিক কারণে জেল খেটেছেন, তাঁদের নিজের বাড়ির ঠিকানা পালটে ফর্মের কলাম-এ গোপন সংস্থা যে-ঠিকানা দেবেন তাই বাড়ির ঠিকানা হিসাবে বসিয়ে দেবেন।' এইরূপে নির্দেশ দান করে তিনি সাড়ে ন'টায় সভাস্থল ত্যাগ করে তাঁর গোপন আস্তানায় চলে গেলেন। যাবার আগে আবার তিনি বললেন, 'ভারতবর্ষে বড় বড় শহরে প্রতিটি সামরিক কর্মনিয়োগ-কেন্দ্রে আমাদের নিজস্ব লোক আছে, কলকাতায় যেমন আছেন কর্নেল লাহিড়ী।'

মনে হল, দেশমাতৃকার বেদিমূলে আত্মোৎসর্গের মহামুক্তির সংগীতসুধা তিনি স্থির বিশ্বাসে সমস্ত দেহ-মন দিয়ে পান করেছেন। বিপ্লবীরা জানতেন, এ-সংগ্রাম বড় কঠিন, বড় ভয়াবহ।

সামরিক বিভাগে ঢোকার উদ্দেশ্য হল, ব্রিটিশকে তাড়াতে হলে এবং ভারত-মাতাকে মুক্ত করতে হলে এখন একমাত্র পথ, ব্রিটিশের ভারতীয় সেনাবাহিনীতে বিদ্রোহ ঘটানো। কেননা, এই সেনাবাহিনী দ্বারাই ব্রিটিশ ভারতবর্ষকে তখনো পদানত করে রেখেছে। যদিও সেই সময় ভারতীয় সেনাবাহিনীতে ভারতের লোকই বেশি, তবুও সামরিক বিধি-বিধানের অক্টোপাসে ঐ বাহিনী এমনভাবে আবদ্ধ ছিল যে, সম্পূর্ণভাবে তারা ( সৈন্যরা ) ভারতীয় জনগণের তথা জাতীয় নেতাদের থেকে বিচ্ছিন্ন ছিল। অথচ তাদের ( সৈন্যদের ) মধ্যে ধুমায়িত অসন্তোষ, বিক্ষোভ যেন ফেটে পড়ার মত। শুধু চাই একটু রাজনৈতিক ছোঁয়াচ, প্রয়োজন বোধে সংগঠিত ও বলিষ্ঠ রাজনৈতিক নেতৃত্ব। একথা ঠিক যে, সৈন্যবিভাগের বেশির ভাগ লোক রাজনৈতিক জ্ঞানসম্পন্ন ছিল না। আর, ছিল না বলেই গোপন সংস্থার মাধ্যমে বিশ্বস্ত, মোটামুটি রাজনৈতিক জ্ঞানসম্পন্ন বেশ কিছু লোক ভারতীয় সেনা-বাহিনীর তিন বিভাগেই বিভিন্ন পদে নিযুক্ত হয়েছিল। সে-সময়ে ভারতীয় সেনা-বাহিনীতে ১৯৪১ সাল থেকে ১৯৪৬ সাল পর্যন্ত নিম্নলিখিত-সংখ্যক ভারতীয় ছিল ( মন্নু সুবাদারের প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় এ্যাসেমব্লিতে সহকারি যুদ্ধসচিব পি ম্যাসন বলেন) : স্থলবাহিনী ২,৫৩,০০০; নৌবাহিনী ৩২,৯১৭; বিমান বাহিনী ২৯,৮২০।

আজ বলতে বাধা নেই, ঐ গোপন সংস্থার মাধ্যমে স্থলবাহিনীতে ঢোকানো হয়েছিল ৭,৫০০ জনকে, নৌবাহিনীতে ৩,৫০০ জনকে এবং বিমানবাহিনীতে ২,৫০০ জনকে। প্রয়োজনের তুলনায় অবশ্য খুবই নগণ্য। তাছাড়া, এখন এও বলতে বাধা নেই, ঐ কেন্দ্রীয় গোপন সংস্থার সদস্য ছিলেন ( গোপন সংস্থার সঙ্গে যুক্ত থাকায় আমি যতটা জানি ) : হরিসাধন ঘোষাল ( যিনি পরে বর্মায় পালিয়ে গিয়ে রেড আর্মি পরিচালনা করেন ), চন্দ্র সিং গারোয়াল, শেখ শাহাদত আলি, ভুলাভাই দেশাই, অচ্যুত পটবর্ধন, আর এস রুইকর, ডঃ জি অধিকারী,

ডঃ ইউসুফ, শ্রীমতী কমলা ভোগে, বি টি রনদিভে, অরুণা আসফ আলি এবং আরোও দু'একজন, যাদের নাম আমি জানতাম না। তবে, ঐ নাম-না-জানাদের মধ্যে একজন ছিলেন পি কোট্টায়াম, যাঁর সাথে আমার পরবর্তী সময়ে সাক্ষাৎ পরিচয় হয়েছিল মুলতান সামরিক জেলে।

১৯৪৩ সালের ৭ মার্চ। এদিনটি আমার কাছে বিশেষভাবে স্মরণীয়। আমার ওপরে নির্দেশ এল, আমাকে নৌবাহিনীতে ঢুকতে হবে—তা সে যেভাবেই হোক। একটু চিন্তায় পড়লাম। বিশেষভাবে চিন্তিত এই জন্যে যে, অতীতে রাজনৈতিক কাজে লিপ্ত থাকায় 'টিটাগড় ষড়যন্ত্র মামলায়' (যে মামলায় আমাদের গোটা পরিবারই গ্রেপ্তার বরণ করেছিল। তখন আমার বয়স মাত্র নয় বৎসর, সপ্তম শ্রেণীর ছাত্র। আমার বড়দাদা কালীপদ ভট্টাচার্য ঐ মামলার একজন নেতৃস্থানীয় আসামী ছিলেন) অভিযুক্ত হয়েছিলাম। তাছাড়া আমি ১৯৪২ সালে 'ভারত ছাড়ো' আন্দোলনে গ্রেপ্তার বরণ করি ও দণ্ড ভোগ করি। এই সব কিছুর বিবরণ ভারত সরকারের হেফাজতে নিশ্চয়ই থাকবে। অথচ সামরিক বিভাগে ঢুকতে হলে কোনো-প্রকার রাজনৈতিক ছোঁয়াচ থাকলে চলবে না। মহাসংকটে পড়লাম। সংকট দেখা দিল এই ভেবে যে, বাড়ির ঠিকানাটা পালটে দিয়ে ঢোকার নির্দেশ পেয়েছি বটে, কিন্তু সামরিক বিভাগে যে-উদ্দেশ্যে আমরা যাচ্ছি, তা ওখানে বেশিদিন থেকে সিদ্ধ করতে পারব তো! সামরিক পুলিশ বা গুপ্তচরবাহিনীর কাছে ধরা পড়ব না তো! এইসব নানাপ্রকার এলোমেলো চিন্তা আমার মনে ভিড় জমালো। শেষ পর্যন্ত মনকে স্থির করলাম এই ভেবে যে, যাই ঘটুক না কেন, ভারতমাতাকে মুক্ত করার জন্যে সর্ব-প্রকার বিপদের মধ্যেও ঝাঁপিয়ে পড়তে প্রস্তুত থাকব। বিশেষ করে আমি তো 'ডু-অর-ডাই' মন্ত্রে দীক্ষা নিয়েছি! অতএব চিন্তার কোনো কারণ থাকা উচিত নয়।

স্থানীয় পার্টি-সম্পাদকের কাছ থেকে গোপন আস্তানার ঠিকানা এবং সাংকেতিক নিশানা জেনে নিয়ে ২২ মার্চ সকালে ৭৫ হ্যারিসন রোডের (বর্তমান মহাত্মা গান্ধী রোড) বাড়িতে কেন্দ্রীয় গোপন সংস্থার শাখা অফিসের সামনে সাংকেতিক নিশানা-সহ এসে উপস্থিত হলাম। এক্ষেত্রে সাংকেতিক নিশানা ছিল, সেই নীল রঙের রুমাল বুক-পকেটে থাকবে, যার একটা কোণ অন্তত দেড় ইঞ্চি বেরিয়ে থাকবে। ঐরূপ নির্দেশিত পথে আমি পকেটে রুমাল রেখে হ্যারিসন রোডের ৭৫ নম্বর বাড়িতে হাজির হলাম। দু'জন অপরিচিত যুবক দরজা পাহারা দিচ্ছিল। আমার কাছে সাংকেতিক নিশানা ঠিকমত পেয়ে কোনোরকম প্রশ্ন না করে কানে কানে বলে দিল, সোজা চলে যেতে তিন তলায় দু'নম্বর ঘরে। তাদের কথামত এসে হাজির হলাম দু'নম্বর ঘরের সামনে। ঘরের দরজা ভেতর থেকে বন্ধ করা ছিল। পূর্ব-নির্দেশ মত দরজার গায়ে তিনটা টোকা মারতেই এক মহিলা দরজা খুলে দিলেন। তিনি

বললেন, সামনের পরদাটা তুলে ভেতরে যেতে। তাঁর কথামত সেখানে গিয়ে দেখলাম, জনা পাঁচেক লোক বসে আছে। তারা আমার পরিচিত ছিল না। আমার কাছে স্থানীয় পার্টি-সম্পাদকের লিখিত ঠিকানাটা চাইলেন। অর্থাৎ আমি যে সেই প্রেরিত ব্যক্তি, তার পরিচয় হল স্থানীয় পার্টি-সম্পাদকের নিজের হাতে লেখা ৭৫ হ্যারিসন রোডের ঠিকানাটা, যা আমার কাছে থাকা চাই-ই।

বিপ্লবীদলের সদস্য সংগ্রহের ব্যাপারে যথেষ্ট সতর্কতা ও পরীক্ষানিরীক্ষা করা হত। এখানেও সেই গোপনীয়তার পরীক্ষা চলল আমার ওপরে। কষ্টিপাথরে যাচাই করে নেওয়া হচ্ছে প্রত্যেকটি কর্মীকে। এ যেন সেই মৌরলা মাছ ধরার জাল। একেবারে ছেঁকে তোলা হচ্ছে। কেউ ফাঁকি দিয়ে যেন পালাতে না পারে—তার প্রতি সতর্ক দৃষ্টি।

ঘরটি খুব বড় নয়। তবে একসঙ্গে পঁচিশ/ত্রিশ জন লোক বসতে পারে। ফ্যামিলি কোয়ার্টারের মতই সাজানো-গোছানো। আলনা, ড্রেসিং টেবিল থেকে শুরু, মায় রেডিও পর্যন্ত শোভা পাচ্ছে। ঘরের উপরের দিকে চোখ পড়তেই দেখা গেল, অনেকগুলো ফটো রেলিং করে সাজানো রয়েছে। ফটোগুলো দেখে নিশ্চিতই ধারণা হবে যে, ঐ ঘরটির বা ঐ ঘরের পরিবারপরিজন একান্তই পরম ব্রিটিশভক্ত। তার ভেতরে এতটুকু ঘাটতি নেই। মনে মনে ভাবলাম ব্রিটিশকে ফাঁকি দেবার বাঙ্গালীর কী অভিনব বুদ্ধি! বিশেষ করে আমি যখন সন্ত্রাসবাদী দলে (অনুশীলন সমিতি) ছিলাম, যদিও আমি তখন ছোট ছিলাম, তখনকার যুগের সেই 'গুপ্তীমন্ত্র'-এর নিশানা অনেক কিছুই জানতাম। তার কারণও ছিল,—তখন আমাকে দিয়ে বেশির ভাগ সময়ই খবর চিঠিপত্র আদানপ্রদানের (courier) কাজগুলো করানো হত। তাতে আমি জানি কী কঠোর গোপনীয়তা রক্ষা করে কৃচ্ছ্রতার মধ্য দিয়ে তিন/চার ঘণ্টা পর পর পোশাক-পরিচ্ছদ পালটে নিয়ে চলতে হত। সে-অতীত সত্যিই স্মরণীয়।

যে-পাঁচজন ওখানে বসে ছিলেন তাঁদের মধ্যে তিনজন প্রৌঢ়, আর বাকি দু'জন যুবক। তিনজন প্রৌঢ়ের মধ্যে একজনকে তাঁর পোশাক-পরিচ্ছদে মনে হচ্ছিল যেন কোনো স্কুলের হেডপণ্ডিত, অর্থাৎ স্কুলের সংস্কৃতের শিক্ষক। অথচ তিনিই হলেন মূল। তাঁর নাম বিনয় বাগচি। তিনি ভারতীয় কম্যুনিস্ট পার্টির তৎকালীন রাজ্য কমিটির সদস্য। আমার খাঁটি নাম-ধাম লিখে নিয়ে এবং আমার অতীতের রাজনৈতিক কার্যকলাপের নোট রেখে বললেন, 'আপনার নিজের নাম এবং বাবার নাম ঠিক রেখে বাড়ির ঠিকানা পালটে দিয়ে চব্বিশ-পরগনার এই বাড়ির ঠিকানা দিয়ে দেবেন বাড়ির ঠিকানা বসাবার জায়গায়। মনে রাখতে হবে যে, গোপনীয়তা প্রাণ গেলেও বজায় রাখতে হবে। শত্রুরা কিন্তু ওত পেতে আছে আমাদের ধরার জন্যে।' মনে হল, তাঁরা যেন আগেভাগেই সব কিছু ঠিক করে রেখেছেন। তখন আমার বয়স মাত্র বাইশ বছর। আমাকে আগামীকাল সকাল

দশটার মধ্যে সেনাবাহিনীর কর্মী নিয়োগ কেন্দ্রে যেতে বললেন নৌবাহিনীতে ভর্তি হবার জন্যে।

মনে হল যেন, মহান বিপ্লবী শহিদদের অমর আত্মা হঠাৎ আমার কানে ঝংকার তুলে বাণী শুনিয়ে গেল, 'দেশের মুক্তিযজ্ঞের যূপকাষ্ঠে আত্মোৎসর্গের গৌরব ঘোষণা করেই হবে আমাদের আত্মপ্রতিষ্ঠা। লৌহকারায় অবরুদ্ধ সংকুচিত ভীত জীবনে মরণের মহাশঙ্খ ধ্বনিতে শুনবে জাগরণের জয়গান। শৃঙ্খলমুক্ত জীবনে লাগবে বাঁচার দীপ্ত পরশ, মুক্তদীপ্ত প্রাণ ছুটে যাবে মরণকে আলিঙ্গন করতে। এ-জীবন-মরণের মোহনা থেকে শুরু হবে আমাদের জীবনের জয়যাত্রা। মনে রাখতে হবে সংগ্রামের দুর্গম পথে যাত্রার পূর্বে মুক্তিসেনারা এই সংকল্পে নিজেদের দীক্ষিত করে নিতেন।'

আনত শিরে আমিও দীক্ষিত হলাম মহামন্ত্রে। কারণ বিপ্লবীদের সশস্ত্র অভ্যুত্থান লক্ষ প্রাণের চিরনিবেদনও সমাহারের স্তরে পৌঁছায় না। সেখানে শত্রুর সঙ্গে আপসের কোনো পথ খোলা থাকে না। সেখানে একমাত্র সমাধানের পথ—সংগ্রাম। শত্রুর সঙ্গে আপস একমাত্র মৃত্যুতে, বেঁচে থাকতে নয়। শোণিত লেখায় একদল ইতিহাস সৃষ্টি করে যায়, অন্যদল পথ বেঁধে যায়, উত্তরসূরীরা সেই পথে রক্তের চিহ্ন ধরে এগিয়ে চলে, একই পথের ওপরে কখনো ঘুরে-ফিরে পাক খায় না—হারিয়ে যায় না। বিপ্লবী ঐতিহ্য যাদের হাতছানি দিয়ে ভবিষ্যতের অনির্দিষ্ট কাঁটাপথে টেনে নিয়ে যায়, যারা আদর্শের হোমাগ্নি-শিখায় যাত্রাপথকে আলোকিত করে, তাদের উত্তরসাধকেরা যাত্রার শেষ কোথায় তা না-জানলেও কখনো মধ্য অঙ্কে অভিনয় শেষ করে না। তারা বৈপ্লবিক চিন্তাধারার পরিপন্থী। তাই পরের দিন সকালে ছুটে গেলাম সেনাবাহিনীর কর্মীনিয়োগ কেন্দ্রে। আবার মনে পড়ে গেল চিরস্মরণীয় মহান বীর বিপ্লবী মাস্টারদা সূর্য সেনের কথা। তিনি বলেছিলেন, 'ভারতবর্ষে বর্তমানে একমাত্র শিক্ষা গ্রহণ করা উচিত কীভাবে মৃত্যু-বরণ করতে হয় এবং তা শেখানোর একমাত্র পথ হল নিজেদের মৃত্যুবরণ করা।'

২৩ মার্চ ১৯৪৩ সাল। কোনোরকমে মুখে কিছু গুঁজে তাড়াহুড়ো করে সকাল দশটার মধ্যে সামরিক কর্মীনিয়োগ কেন্দ্রে এসে উপস্থিত হলাম। বিরাট তাঁবুর প্যাণ্ডেল করে (বর্তমানে যেখানে গান্ধীজীর প্রস্তর-মূর্তি শোভা পাচ্ছিল সেই চৌরঙ্গী-পার্ক স্ট্রিটের মোড়ের গা ঘেঁষে একটু উত্তর-পশ্চিম দিকে বড় মাঠে) কর্নেল লাহিড়ী বসে আছেন। সঙ্গে কিছু লোকজনও বসে আছে তাঁকে ঘিরে। বিস্তীর্ণ তাঁবুর প্যাণ্ডেলে ক্ষুধার্ত-শীর্ণ আঠারো থেকে বিশ/বাইশ বছরের যুবকদের ভিড়। তিলধারণের জায়গা নেই। কিছু কিছু ভাল স্বাস্থ্যের যুবকও ছিল। ঐ বয়সের মেয়েদের সংখ্যাও কম ছিল না। তাঁবুটা ভরে গেছে সৈন্যবিভাগে কর্মপ্রার্থীদের দ্বারা। ১৩৫০ সালের মন্বন্তরের ছাপ ঐ বিরাট তাঁবুর গায়ে এসে লেগেছে। দূর থেকে মনে হল বিরাট এই তাঁবুর প্যাণ্ডেল যেন পঞ্চাশের মন্বন্তরের ক্ষুদ্র প্রতিচ্ছবি।

বেলা ক্রমে বেড়ে যাচ্ছে ; সকলেই উদগ্রীব। অনেকেই ক্ষুধায় কাতর। বেলা একটা নাগাদ কর্নেল লাহিড়ী আসন ছেড়ে উঠে দাঁড়ালেন। বললেন, যাদের খিধে পেয়েছে, তারা যেন বেশি বেশি করে জল খেয়ে নেয়। কাছেই জলের কল ছিল। অনেকেই পেট ভর্তি করে জল খেয়ে নিল। আমিও খেলাম। পরে বুঝতে পারলাম এই জল খাওয়ার উদ্দেশ্য কী। সামরিক বিভাগে চাকরি নিতে হলে কম-পক্ষে ৪৫ সের (পূর্বের হিসেব মত) শরীরের ওজন হওয়া চাই-ই। তা না হলে চাকরি হবে না। ঐ জল খাওয়ায় যার যেটুকু ওজনের অভাব ছিল তা পূর্ণ হল। সবাই যখন এসে গেল, কর্নেল লাহিড়ী সকলকে লাইন করে দাঁড়াতে বললেন। মেয়েদের আলাদা লাইনে দাঁড়াতে হল। মৃত্যুপণ করা তরুণ তরুণীর দল। 'কার আগে প্রাণ কে করিবে দান, তারই লাগি কাড়াকাড়ি' করে যেন সবাই লাইন করে দাঁড়াতে ব্যস্ত। সবাই লাইনে দাঁড়ালাম। তিনি (মিঃ লাহিড়ী) সবার সামনে এসে ঘুরে ঘুরে দেখতে লাগলেন। এই হল প্রাথমিক পরীক্ষা। পরে এক এক করে সকলের শরীরের ওজন নিলেন তিনি। কিন্তু, কী আশ্চর্য, তিনি কোনো প্রার্থীকেই নিরাশ করলেন না। সত্যিই অমায়িক ও উদার প্রকৃতির লোক ছিলেন। আমরা এতটা আশা করি নি। অথচ তিনি একজন প্রাক্তন সামরিক অফিসার, কর্নেল লাহিড়ী নামে পরিচিত ছিলেন। তিনি সকলকেই নির্বাচন করলেন এবং তাঁর নির্বাচনই ছিল চূড়ান্ত।

এর পর ফর্ম পূরণের পালা। নির্বিঘ্নেই সব চুকল। সেখানে এমন অনেক প্রার্থীই ছিল যাদের সামরিক বিধি অনুযায়ী চাকরি হওয়া উচিত নয়। কিন্তু কর্নেল লাহিড়ীর দৌলতে তারা চাকরি পেয়ে গেল।

বেলা পড়ে এসেছে। প্রায় চারটা নাগাদ ফোর্ট উইলিয়ামের হেড-কোয়ার্টারে আমাদের নিয়ে যাওয়া হল মেজর জেনারেলের কাছে। আমাদের সবাইকে ফোর্টের বিশ্রামঘরে বসানো হল। ভেতরে আমাদের জন্যে সবাই যেন ব্যস্ত। সর্টিং হচ্ছে প্রত্যেকের বিভাগগুলো এবং র‍্যাঙ্কগুলো। বলা বাহুল্য পূর্বে সেই একই স্থানে স্থল, নৌ এবং বিমানবাহিনীর লোক নিয়োগ করা হত। অন্তত ঐ সময়ে তাই দেখেছি। বর্তমানে তা আলাদাভাবে পৃথক পৃথক স্থানে হচ্ছে। অবশ্য ট্রেনিংয়ে সকলকেই থাকতে হবে।

ফোর্ট উইলিয়ামের শোভা দেখছি। স্পষ্ট দেখা যায় হলঘর থেকে। সত্যিই দেখবার মত। মনে পড়ে গেল ফোর্ট উইলিয়ামের ইতিহাস। আর ভাবছি, আমি আমার দেশেই আজ পরবাসী। সঙ্গে সঙ্গে ভেসে উঠল দেশমাতৃকার শৃঙ্খল-মূর্তি। মনে হল, জাতির আত্মিক বল যেন জেগেছে। দাসত্ব থেকে মুক্তির জন্যে বিপ্লবীদের কী দুঃসাহসিক পরিকল্পনা! জাতির অমিত-প্রাণ এই মুক্তিপাগল তরুণেরা বিদেশী দস্যুদের প্রভুত্বের ক্ষুধিত লালসাকে মৃত্যুর কালানলে পুড়িয়ে মারতে চায়। কবিও গেয়েছেন :

'ওরা দু'পায়ে দলে মরণ শংকারে
সবারে ডেকে গেল শিকল ঝংকারে।'

রাণাপ্রতাপ, শিবাজী, পৃথ্বীরাজ, পুরুর বীর আত্মা তো মাস্টারদা সূর্য সেন, ক্ষুদিরাম, প্রফুল্ল চাকী, কানাইলালকেও জন্ম দিয়েছিল। পরিশেষে নেতাজীও তো মহান বিপ্লবের ও বীরত্বের গরিমার অগ্নিশিখা জ্বেলে রেখেছেন। তাঁদেরই তো আমরা বংশধর, জাতির স্বার্থে নিশ্চয়ই আমাদের দায়িত্ব বিষয়ে সচেতন থাকতে হবে বইকি। সাম্রাজ্যবাদী ব্রিটিশের রক্তে তর্পণ করব জালিয়ানওয়ালাবাগের অমর শহিদদের শান্তির জন্যে—দেশমাতৃকার বেদিমূলে আত্মবিসর্জন দিয়ে। অতীতের ভুলভ্রান্তির, জাতির ক্ষমাহীন কাপুরুষতার প্রায়শ্চিত্ত করব—এই প্রতিজ্ঞা, এই মৃত্যুপণ সংকল্প আমাদের অন্তরে। তাই সংগ্রামের প্রাক্ ঐতিহাসিক মুহূর্তে সংকল্প নিলাম এবং তা উদাত্তকণ্ঠে স্বাভাবিকভাবেই উচ্চারিত হল :

'উদয়ের পথে শুনি কার বাণী,
ভয় নাই ওরে ভয় নাই ;
নিঃশেষে প্রাণ যে করিবে দান,
ক্ষয় নাই তার ক্ষয় নাই।'

হঠাৎ এই সুখ-স্বপ্ন ভেঙে দিয়ে একজন ল্যান্স নায়েক হাঁক দিল, চা-পাটি খেয়ে নিতে। দু'টো পরোটা ও এক মগ করে চা পাওয়া গেল। ক্ষিধের জ্বালায় আমরা অনেকেই কষ্ট পাচ্ছিলাম। পরোটা দু'টো গোগ্রাসে খেয়ে নিয়ে আরামে চা পান করতে লাগলাম।

সন্ধ্যা নেমে এল ফোর্ট উইলিয়ামের মাথায়। আলোছায়ার মাঝখানে দূর থেকে রূপসী গঙ্গাকে দেখা যাচ্ছিল। ফোর্ট উইলিয়ামের পরিণত গাছগুলো যেন তাকে হাতছানি দিয়ে ডাকছে। কিন্তু সে তো মায়াবিনী, মায়াজাল দিয়ে ঘিরে রাখে, সহসা ধরা দেয় না। একেই হয়ত বলা হয়ে থাকে নিয়তির খেলা।

রাত্রি সাড়ে সাতটায় সামরিক ট্রাকে আমাদের হাওড়া রেল স্টেশনে সামরিক ট্রেনে তোলা হল। জানি না, কোথায় নিয়ে যাচ্ছে। সামরিক বিধি-আইনে পূর্বে কোনো খবর নেওয়া বা দেওয়া আইনবিরুদ্ধ কাজ। তবে গুপ্তচর-বাহিনীর বেলায় আলাদা নিয়ম আছে। সামরিক ট্রেন ঘন অন্ধকার ভেদ করে ছুটে চলেছে। জানালা দিয়ে বাইরের অন্ধকার দিগন্তের পানে তাকিয়ে আছি। অব্যক্ত অসীম উদার নৈসর্গিক প্রকৃতির শোভা নিরীক্ষণ করছি। অন্ধকার অসীম সত্তা আজ আমার কাছে সসীম হয়ে যেন ধরা দিতে চাইছে। অজানায়ও যে আনন্দ আছে তা এবার আমার কাছে ধরা পড়ল।

তিনদিন ধরে একনাগাড়ে ট্রেন চলেছে। বিরতি কোথাও পেলাম না। ট্রেনে দু'বার করে খাবার দেওয়া হচ্ছে। সেই একই খাদ্য যা পেয়েছিলাম প্রথমদিন ফোর্ট-উইলিয়ামে। চতুর্থ দিন অর্থাৎ ২৬ মার্চ (১৯৪৩ সাল) ভোর বেলায় আমাদের

ট্রেন এসে পৌঁছল বোম্বেতে। সেখান থেকে সামরিক ট্রাকে করে শহরের মধ্য দিয়ে আমাদের নিয়ে যাওয়া হল নৌবাহিনীর ক্যাসেল ব্যারাকে। ভোরের আবছা আলোতে ছিমছাম শহরটিকে দেখতে পেলাম। ফাঁকা রাস্তায় তখন সবেমাত্র দু একজন লোক নেমে এসেছে। সকলেই আত্ম-গরিমায় ভরা সামরিক জাঁকজমক দেখতে দেখতে পথ চলেছে। আর মনে মনে ভাবছে হয়তো তাদের অদৃষ্টের কথা। কিন্তু হেসেছিল রাস্তার ওপরে দাঁড়ানো ইটের পাঁজরের শক্ত দেয়ালগুলো। মনে হল যেন বলছে, দেয়ালের লিখনগুলো ভাল করে পড়বে। কাল চলে কালের স্রোতে মহাকালে মিলিত হবে বলে। মহাকাল যে তোর সম্মুখে!

ট্রেনে বসে কিছু কিছু আলাপ-আলোচনার মধ্য দিয়ে সম-আদর্শে বিশ্বাসী দু' একজন বন্ধুও জুটে গেল। জুনিয়ার কমাণ্ডিং অফিসার সুবলচন্দ্র ধরের সাথেই আমি বেশি করে যোগসূত্র রাখতে লাগলাম। পূর্বেই বোধহয় আমাদের আগমনের খবর দেওয়া হয়েছিল। নতুবা সময়মত বেলা ১১টায় এতজন লোকের খাবার পেলাম কী করে? খাবার যে নিকৃষ্ট ধরনের তার প্রমাণ প্রথমেই পেয়ে গেলাম।

ক্যাসেল ব্যারাকে বড় বড় হলঘর। এক-একটা ঘরে আড়াইশ' থেকে তিনশ' করে লোক ধরে। আমার আস্তানা একটা হলঘরে ঠিক করে নিয়ে খাটিয়ার ওপরে আরাম করে বসে পড়লাম। আমরা নতুন লোক, নতুন পরিবেশে এসে পড়েছি। তার ওপরে সামরিক নিয়ম-কানুন বিষয়ে আমরা তো একেবারেই নবিস। কখন কী আদেশ আসবে, তার অপেক্ষায় থাকতে হচ্ছে। তবে ভরসা এইটুকু যে, আমাদের এখন ট্রেনিং চলছে। যুদ্ধক্ষেত্রে অগ্রবর্তী বাহিনী করে নিশ্চয় এখনই পাঠাবে না। তা হতে পারে ব্যাটলফিল্ড ট্রেনিং শেষ হওয়ার পরে। তার এখনো সাত-আট মাস বাকি।

ক্রমে ক্রমে একজন দু'জন করে লোকের সঙ্গে পরিচিতি লাভ করছি। অবসর সময়ে ঘুরে ঘুরে ব্যারাকের অভ্যন্তরের পরিস্থিতি-বিষয়ে ওয়াকিবহাল হবার চেষ্টা করছি। কেননা, আমি তো নিছক চাকরি করার জন্যেই এখানে আসি নি। চাকরির চেয়েও বড় কাজের দায়িত্ব নিয়ে এখানে এসেছি। সে-দায়িত্ব হল ব্রিটিশকে উৎখাত করা এবং তা সম্ভব সামরিক বিভাগে সশস্ত্র বিদ্রোহ ঘটিয়ে, তা তো ভুললে চলবে না। সপ্তাহে একদিন করে ছুটি পেতাম। (যুদ্ধক্ষেত্রে অবশ্য এই ছুটি থাকে না)। তাই সকল বিষয় জানবার চেষ্টা করতে সুযোগমত গেট অফিসারের অনুমতি নিয়ে শহরে বেরিয়ে যেতাম, অবশ্যই পূর্ব-নির্দেশিত গোপন সংস্থার সাথে যোগাযোগ করতে।

১৯৪২ সালের 'ভারত ছাড়ো', ভারতীয় জাতীয় কংগ্রেসের সেই চরমপত্রের বিষয়ে রেটিংরা (নৌবাহিনীর সৈন্যরা) যে সম্পূর্ণ উদাসীন ছিল, তা ঠিক বলা চলে না। তারাও সেই আন্দোলন সম্বন্ধে চিন্তা করত, ভাবত। ভাবত এই জন্যে যে, যাঁরা ঐ আন্দোলনে প্রাণ দিয়েছেন তাঁদের মধ্যে অনেকেই তো ওদের মা-বাবা,

ভাই-বোন ছিলেন। অনেক রেটিংয়ের আপন ভাই-বোন মারা গেছেন, অনেক রেটিংয়ের নিকট আত্মীয়স্বজন পুলিশ ও সৈন্যের গুলিতে প্রাণ দিয়েছেন,—এই খবর তাদের কাছেও পৌছেছে। তা ছাড়া, রেটিংরা তো ঐ সাধারণ ঘর থেকেই এসেছে। ওদের মধ্যেও তাই নাড়ির টান রয়েছে। ক্যাসেল ব্যারাকের প্রতি ঘরে ঘরে তারই আলোচনা, তারই কানাকানি। রেটিং নিত্যশিবম আর রেটিং রফিকুল মোল্লা কান্নায় ভেঙে পড়ে বলছিল তাদের দু'জনের দু'ছেলেই বোম্বে শহরের বুকে সৈন্য এবং পুলিশের গুলিতে প্রাণ হারিয়েছে। রেটিং ওয়ালেকর-এর দেশের বাড়ি পুলিশ জ্বালিয়ে দিয়েছিল। তার বাড়ির লোকদের অপরাধ, '৪২-এর আন্দোলনের দু'জন ফেরার আসামীকে নাকি পুলিশ ঐ বাড়ির দিকে দৌড়িয়ে যেতে দেখেছিল। সেই বাড়ি তন্ন তন্ন খুঁজেও যখন পেল না তখন রাগে জ্বলে উঠে প্রতিহিংসা পূরণ করল হতভাগ্য ওয়ালেকর-এর বাড়ির লোকজনদের বেদম প্রহার করে। তাতেও জিঘাংসা যখন পূর্ণ হল না তখন বাড়িটাকে সম্পূর্ণভাবে আগুন জ্বালিয়ে বহ্ন্যুৎসব পালন করল। রেটিং আসাদ আলি সান্ত্বনা দিয়ে বলল, 'ওহে ভায়া, আর কতদিন শালারা আমাদের দেশকে জ্বালিয়ে খাবে? দিন ফুরিয়ে এসেছে। নেতাজী তে আ গিয়া, আ গিয়া।' কথাগুলো সে হিন্দিতেই বলেছিল। স্পষ্ট দেখতে পেলাম নেতাজী যে আসবেনই—এই জ্বলন্ত বিশ্বাস তার চোখে-মুখে ফুটে বেরচ্ছে।

এই সময়েই সাক্ষাৎ লাভ করলাম মালয়, সিঙ্গাপুর, ইন্দোনেশিয়া থেকে আগত কয়েক শ' আহত নৌ-সৈন্যের, যারা সাময়িকভাবে ক্যাসেল ব্যারাকে এসেছে। তাদের ভাল চিকিৎসার জন্যে বড় সামরিক হাসপাতালে পাঠানো হবে। কিন্তু হাসপাতালে জায়গার অভাব থাকায় সেখানে যেতে তাদের দু'দিন দেরি হবে। তাই এই ব্যারাকে দু'দিন থাকতে হচ্ছে। তাদের সাথে আলাপ করে জানতে পারলাম যে, নেতাজী সুভাষচন্দ্র বসু ১৯৪১ সালের ২৬ জানুয়ারি কলকাতার বাসগৃহ হতে অন্তর্হিত হয়ে গুপ্তভাবে আফগানিস্তান হয়ে রাশিয়ায় ও বার্লিন যান এবং ১৯৪৩ সালে মালয় ও ব্রহ্মদেশে আসেন। পরে বিস্তারিতভাবে জানা গেল যে, সুভাষচন্দ্র বসু ১৯৪১ সালের ১৮ মার্চ সেনর অরল্যাণ্ডো ম্যাজোটা নাম গ্রহণ করে ইতালিয়ান দূতাবাসের সাহায্যে ইয়োরোপে যাত্রা শুরু করেন। তার প্রমাণ দিয়েছেন জার্মানীর বৈদেশিক দপ্তরের তখনকার দায়িত্বশীল কর্মী ডাঃ আলেকজান্দার হের্থ। তিনি লিখেছেন, 'At the Italian Legation in Kabul there happened to be a vacant position for an official wireless operator with diplomatic status. This position including a diplomatic passport in the name of Orlando Mazzota was taken over by Netaji.' [*Netaji in Germany*, Alexander Werth; P. 12]

সরকারিভাবে রাশিয়া কিছু না করলেও সুভাষের সঙ্গে তাদের ব্যবহার কিন্তু

খুবই হৃদ্যতাপূর্ণ ছিল। সুভাষের ব্যক্তিগত সুখ-স্বাচ্ছন্দ্যের দিকেও তাদের দৃষ্টি ছিল অত্যন্ত সজাগ। প্রত্যক্ষভাবে অপেক্ষাকৃত বেশি কিছু করা সত্যিই সেদিন সম্ভব ছিল না রাশিয়ার পক্ষে। কিন্তু পরোক্ষভাবে সেদিন যেটুকু তারা করেছিল, তার মূল্য কিন্তু কোনো অংশেই কম নয়। তাদের সহযোগিতা না পেলে সুভাষের পক্ষে বার্লিন যাওয়া সম্ভব হতই না। রাশিয়া জানত সেনর অরল্যাণ্ডো ম্যাজোটা কে ছিলেন। মস্কোর জার্মান দূতাবাসের সামরিক গোয়েন্দা-বিভাগের অধিকর্তা সেদিন সুভাষের ব্যাপারে রাশিয়ার মনোভাব সম্বন্ধে বার্লিনে যে-রিপোর্ট পাঠিয়েছিলেন, তা থেকেই পরিষ্কার সব বোঝা যাবে। তাতে বলা হয়েছে : 'In Moscow no official cognizance had been taken of his presence, but the Russians had done everything they could to make his stay there a pleasant one. Revolution in India fitted their plans excellently.' [ ( German Military Intelligence Service for East in the charge of Paul Leverkuehn ) : *Netaji in Germany*, Alexander Werth ; P. 181 ]

নেতাজী যে প্রথমে কাবুল থেকে রাশিয়াতেই গিয়েছিলেন তার আরো অনেক প্রমাণ রয়েছে কলকাতার 'নেতাজী রিসার্চ ইনস্টিটিউটে'। তাছাড়া ঐতিহাসিক অনিলকুমার বন্দ্যোপাধ্যায় 'সমগ্র ভারতের ইতিহাস-'এ এ-ব্যাপারে একই মন্তব্য করেছেন। তাতেও স্বীকার করা হয়েছে যে, সুভাষচন্দ্র বসু কাবুল থেকে প্রথমেই রাশিয়ায় যান এবং সেখান থেকে ইতালি হয়ে বার্লিনে যান। এ-বিষয়ে কারোর কোনো সন্দেহ থাকা উচিত নয়। জাপানী সাম্রাজ্যবাদীরা তখন এই অঞ্চলে ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের উৎখাত করে ফেলেছিল। এখানে এসে ব্রিটিশের অধীন ভারতীয় সৈন্য যারা জাপানের হাতে বন্দি হয়েছিল তাদের নিয়ে তিনি 'আজাদ হিন্দ ফৌজ' ( আই এন এ—ইণ্ডিয়ান ন্যাশনাল আর্মি ) গড়ে তোলেন। আসামে ব্রিটিশের সাথে লড়াই করেন এবং বীরত্বের সাথে লড়াই করে ব্রিটিশ-অধিকৃত অনেক দেশ জয় করে নিয়েছেন। দেখলাম, আহত হওয়া সত্ত্বেও তারা এই সংবাদ বলার সময়ে সাময়িক-ভাবে হলেও খুবই আনন্দিত এবং গর্বিত। বিশেষ করে কেবল্ সিম্যান মোবারক হোসেন তো খুবই গর্বিত। আস্তে আস্তে এই খবর ছড়িয়ে পড়ল এক ব্যারাক থেকে অন্য ব্যারাকে। তা থেকে ক্রমে 'তলোয়ার' জাহাজের পরিবহণ সংস্থায়। সেখান থেকে বোম্বের সমুদ্রতীরে অবস্থিত সিগন্যাল স্কুল এইচ এম আই এস ( হিজ ম্যাজেস্টিস ইণ্ডিয়ান শিপ ) 'তলোয়ার' জাহাজে এবং ক্রমে ক্রমে আম্বর সাগরে অবস্থিত অন্যান্য জাহাজেও এই খবর ছড়িয়ে পড়ল। সৈন্যরা এখন মনে করতে আরম্ভ করল যে, তারাও 'আজাদ হিন্দি' ( স্বাধীন ভারতীয় )।

এই প্রসঙ্গে নেতাজী সুভাষচন্দ্রের বিষয়ে কিছু আলোকপাত করলে তা অপ্রাসঙ্গিক হবে না।

কলকাতা বিশ্ববিদ্যালয়ের অন্যতম সেরা ছাত্র সুভাষচন্দ্র বসু ভারতীয় সিভিল সার্ভিসে ইস্তফা দিয়ে দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের সাথে রাজনীতিতে যোগ দিয়েছিলেন। ভারতের জাতীয় উদ্দেশ্যের প্রতি তাঁর আনুগত্যের বিষয়ে কেউ কথনো সন্দেহ না করলেও, উচ্চতর কংগ্রেস নেতৃত্বের ঘোষিত নীতির সাথে তাঁর প্রায়শই মতানৈক্য ঘটত। ১৯২৮ সালে কংগ্রেসের কলকাতা অধিবেশনে তিনি পূর্ণ স্বাধীনতার দাবি তোলেন, অথচ কংগ্রেস চাইল ডোমিনিয়ন স্ট্যাটাস। ১৯২৯ সালে লাহোর অধিবেশনে তিনি অধিবেশন-গৃহ ত্যাগ করে 'কংগ্রেস ডিমোক্র্যাটিক পার্টি' নামে এক নতুন দল গঠন করলেন। ১৯৩৪ সালে মহাত্মা গান্ধী আইন অমান্য আন্দোলন বন্ধ করে দিলে সুভাষচন্দ্র একে ব্যর্থতার স্বীকৃতি বলে অভিহিত করলেন। মতামতে রক্ষণশীল না হলেও ১৯৩৮ এবং ১৯৩৯ সালে পুনর্বার তিনি কংগ্রেসের সভাপতি নির্বাচিত হন। কিন্তু উচ্চতর কংগ্রেস নেতৃত্বের সাথে মতবিরোধের ফলে তাঁকে বাধ্য হয়ে কংগ্রেস-সভাপতি পদে ইস্তফা দিয়ে 'ফরোয়ার্ড ব্লক' নামে এক নতুন দল গঠন করতে হয়।

১৯৪১ সালের ২৬ জানুয়ারি কলকাতার বাসগৃহ হতে তিনি অন্তর্হিত হন এবং গুপ্তভাবে আফগানিস্তান হয়ে বার্লিন ও রাশিয়ায় যান। ১৯৪৩ সালে তিনি মালয় ও সিঙ্গাপুরে আসেন। জাপানী সাম্রাজ্যবাদীরা তখন এই অঞ্চলের ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের উৎখাত করে ফেলেছিল। এখানে এসে তিনি আজাদ হিন্দ ফৌজ গড়ে তোলেন এবং আসামে ব্রিটিশের সাথে লড়াই করেন। জাপানীদের হাতে বন্দি প্রধানতঃ ব্রিটিশ সেনাবাহিনীর ভারতীয় সৈন্যদের নিয়ে আজাদ হিন্দ ফৌজ গঠিত হয়েছিল। প্রিয়তম নেতাজীর নেতৃত্বে সর্বপ্রকার সাম্প্রদায়িক বিভেদ ভুলে এই সৈন্যগণ ভারতের মুক্তি অর্জনের জন্য প্রাণোৎসর্গ করেছিলেন। আসাম থেকে বৃটিশ ফৌজকে হটাবার জন্যে তাঁদের অদ্ভুত বীরত্বের পূর্ণ কাহিনী এখনো লেখা হয় নি। কিন্তু অসম যুদ্ধে তাঁদের অনিবার্য পরাজয় ঘটে এবং ব্রিটিশ ব্রহ্মদেশ পুনরধিকার করবার পর এই বাহিনীর অবশিষ্ট সৈন্য ব্রিটিশের হাতে বন্দি হয়। ১৯৪৫।৪৬ সালে আজাদ হিন্দ ফৌজের এই বীরদের সামরিক আদালতে বিচার হয় এবং অনেকেই দণ্ডাদেশ প্রাপ্ত হন। কংগ্রেস তখন সমর্থনে এগিয়ে আসে এবং সুপ্রসিদ্ধ ব্যবহারজীবীদের দ্বারা তাঁদের পক্ষ সমর্থন করায়।

১৯৪৫ সালের ২৩ আগস্ট সুভাষচন্দ্র এক বিমান দুর্ঘটনায় রহস্যজনকভাবে মৃত্যুবরণ করেন বলে কথিত আছে। তাঁর সম্পর্কে বলতে গিয়ে এক প্রখ্যাত ইতিহাসকার লিখেছেন, 'বাল্যকাল হতেই তাঁর জীবন ছিল ঝঞ্ঝা-বিক্ষুব্ধ।...(তিনি ছিলেন) অতীন্দ্রিয়বাদ ও বাস্তবতার, অতীব ধর্মানুরাগ ও দৃঢ় বাস্তববোধের, গভীর আবেগবিহ্বলতা ও কঠিন পরিকল্পিত কর্মদক্ষতার এক অদ্ভুত সংমিশ্রণ।'

সুভাষচন্দ্র বসুর ধর্মানুরাগ কত বিজ্ঞানসম্মত তার নিদর্শন পাওয়া যাবে সুরসম্রাট দিলীপকুমার রায় মহাশয়ের নিকটে মান্দালয় জেল থেকে ৯.১০.২৫

তাকে অতৃপ্ত বাসনায় রূপায়িত করবার প্রতিজ্ঞা গ্রহণ করতে হবে। আমার মনে হয়, বর্তমানে বিপ্লবীদের এই বোধহয় চরম কর্তব্য।'

তারপরে তিনি বর্তমান পরিস্থিতির ভিত্তিতে কতকগুলি কর্মসূচী গ্রহণের প্রস্তাব রাখলেন সদস্যদের সামনে। যদিও এই কর্মসূচী পূর্বেই এ্যাকশন কমিটিতে গ্রহণ করা হয়েছিল, তবুও আবার তাকে নতুন করে প্রস্তাব আকারে সভায় রাখা হল এই জন্যে যে, পূর্বে আমাদের প্রকাশ্য আন্দোলনের দিন ধার্য করা হয়েছিল ১৯৪৪ সালের ১৮ ফেব্রুয়ারি। এবারে তা আরম্ভ হচ্ছে ১১ ফেব্রুয়ারি। অবশ্য এও পূর্বে ঠিক হয়েছিল, যেদিনই আমাদের আফ্রিকা-সীমান্তে পাঠানো হবে সেই দিনই আমরা প্রকাশ্য আন্দোলনে নামব। সেখানে কোনো নির্দিষ্ট দিন ধার্য করা হয় নি। নতুনত্ব এইখানে যে, এবারে নির্দিষ্ট দিন ধার্য করা হল। ফলে সমগ্র সৈন্যবাহিনীতে (স্থল, নৌ ও বিমান) সর্বত্র কেন্দ্রীয় গোপন সংস্থার নেতৃত্বে আগামী ১৮ ফেব্রুয়ারি নির্দেশিত প্রকাশ্য আন্দোলনের দিন পরিবর্তন করে আগামী ১১ ফেব্রুয়ারি ধার্য করা হচ্ছে। যদিও এটা নৌবাহিনীর সিদ্ধান্ত, তবুও তা সমগ্র সৈন্যবাহিনীতে সিদ্ধান্ত মতই কার্যকরী হবে। কেন না পূর্বেই কেন্দ্রীয় গোপন সংস্থার অনুমোদিত সিদ্ধান্ত ছিল যে, যেদিন নৌবাহিনীর যুদ্ধজাহাজ আফ্রিকার সীমান্তে পাঠানো হবে, তা নির্দেশিত ১৮ ফেব্রুয়ারির পূর্বে হলেও, সেই দিনই প্রকাশ্য আন্দোলন আরম্ভ করতে হবে এবং তা পূর্বে গোপন সংস্থাকে জানিয়ে দিতে হবে, যাতে তাঁরা (কেন্দ্রীয় গোপন সংস্থা) প্রস্তুত হতে পারেন অন্য দুই বাহিনীকে সঙ্গে নিয়ে। তাই এই গুরুত্বপূর্ণ প্রস্তুতি।

সাকসেনা প্রস্তাব রাখলেন, '১৯৪৪ সালের ১১ ফেব্রুয়ারি প্রকাশ্য আন্দোলনের প্রথম পর্যায়ে সৈন্যরা সকালে তাদের চা-পান থেকেই খাদ্য-গ্রহণ বর্জন করবে। কারণ, ব্যারাক-জীবনের এমন এক বিষয়কে বেছে নেওয়া প্রয়োজন যাতে প্রত্যেকটি রেটিং বা সৈন্য জড়িত থাকে। যে-খাবার আমাদের দেওয়া হচ্ছে, সে তো শুধু খারাপই নয়, যেমনি অখাদ্য, তেমনি অরুচিকর। তার ওপরে রয়েছে খাবারের স্বল্পতা। এককথায় আমাদের খাবার নিকৃষ্ট, অপর্যাপ্ত। সুতরাং খাবার গ্রহণ অস্বীকার করতে হবে। তাহলে সামগ্রিকভাবেই সৈন্যদের মনে ব্রিটিশের বিরুদ্ধে এক অনমনীয় ও তেজোদ্দীপ্ত সংগ্রামের স্পৃহা জাগবে। তার কারণ হল, তারা মনে করতে আরম্ভ করবে যে, খারাপ খাবার সরবরাহ করার মাধ্যমে ব্রিটিশ সরকার তাদের (সৈন্যদের) কালা আদমি বলে ঘৃণা করে সামগ্রিকভাবে তাদের বিরুদ্ধে এক কঠোর শাস্তির বিধান করে রেখেছে। অতএব এর বিরুদ্ধে বিদ্রোহ করা একান্ত প্রয়োজন। সৈন্যরা যেহেতু খাবার গ্রহণ করবে না, সেইহেতু কোনো কাজও আর করবে না। তিনি এই ভিত্তিতে শ্লোগান রাখলেন, 'না ফুড, নো ওয়ার্ক', বা 'না খাবার না-কাজ'। দ্বিতীয় পর্যায়ে আমরা ধাপে ধাপে পুরোপুরি রাজনৈতিক আন্দোলনে নেমে পড়ব। প্রয়োজনবোধে, শুধুই প্রয়োজনবোধে নয়, প্রয়োজন হবেই ধরে নিতে

হচ্ছে, প্রথমদিকে ব্যারাকের স্টোর-রুম ভেঙে যে-সমস্ত অস্ত্র পাওয়া যাবে তা লুঠ করে সৈন্যদের হাতে তুলে দিতে হবে। পরে যখন আরো অস্ত্রের প্রয়োজন হবে তখন জাহাজগুলির এবং সমুদ্রতীরবর্তী অস্ত্রভাণ্ডার ভেঙে লুঠ করে সৈন্যদের এবং সমর্থিত জনগণের হাতে তা তুলে দেওয়া হবে বৃহত্তর বিপ্লবের জন্যে। বিশ্বাস রাখুন, জনগণ আমাদের সঙ্গে আছেন। এই পর্যায়ে এসে আমরা শ্লোগান তুলব—'ব্রিটিশ, তুমি ভারত ছাড়ো', 'কংগ্রেস লিগ এক হোক', 'এখনই বিদ্রোহ করো' 'আমরা সবাই আজাদ হিন্দি', 'গোরা সৈন্যদের হত্যা করো', 'দিল্লী চলো', 'স্বাধীন ভারত—জিন্দাবাদ', ইত্যাদি পুরোপুরি রাজনৈতিক শ্লোগান। অন্তর্ঘাতী কাজও চলবে সাথে সাথে।'

আনুপূর্বিক সমস্ত ঘটনা লিপিবদ্ধ করে এবং সময়োচিত কর্মসূচীর প্রস্তাবগুলি গ্রহণের আবেদন রেখে সাকসেনা নিজ আসনে বসে পড়লেন। সভাপতি সুবল চন্দ্র ধর এবারে শেখ শাহাদত আলিকে আলোচনায় অংশগ্রহণের অনুরোধ জানালেন। শেখ শাহাদত আলি উঠে দাঁড়িয়ে খুবই সংক্ষেপে বললেন, 'মিঃ সাকসেনা (আমাদের এ্যাকশন কমিটির যিনি সম্পাদক অথবা আরো ভাল ভাবে বলা যায়, যিনি আমাদের নৌবাহিনীর রাজনৈতিক আন্দোলনের নেতা) যা বললেন, তার প্রতিটি কথা বা শব্দ শুধু আক্ষরিক অর্থেই নয়, মর্মার্থের দিক থেকেও খাঁটি সত্য। কর্মসূচীর প্রস্তাবগুলিও সময়োচিত গ্রহণযোগ্য। আমি কথা না বাড়িয়ে শুধু বলতে চাই যে, তাঁর সামগ্রিক বক্তব্যকে আমি সর্বান্তকরণে গ্রহণ করেছি এবং উপস্থিত সকলে আলোচনা করে সর্বান্তকরণে এবং সর্বসম্মতিক্রমে গ্রহণ করুন—এই আবেদন রাখছি। মনে রাখতে হবে এ-সংগ্রাম কিন্তু মৃত্যুঞ্জয়ী সংগ্রাম।'

শেখ শাহাদত আলি তাঁর সমর্থন জানাবার পর সভাপতি সকলের ব্যক্তিগত মত গ্রহণ করতে আরম্ভ করলেন। কেন না, তিনি জানেন, এই সংগ্রাম সাধারণ সংগ্রাম নয়, এই সংগ্রাম জীবন-মৃত্যুর সংগ্রাম। অতএব সকল সদস্যের ব্যক্তিগত মতামত জানা একান্ত প্রয়োজন। তিনি এও জানতেন, অনেকের ভাগ্যে হয়তো আজ রাত্রের মতই খাদ্য গ্রহণ শেষ হবে। আর হয়তো তাদের জীবনে খাওয়াই হবে না। তাই তিনি ভাল করে যাচাই করতে চাইলেন। আমরা সবাই ভালভাবে মৃত্যুর নিশানা জেনেই দু'হাত তুলে সর্বসম্মতিক্রমে সম্পাদকের প্রস্তাব গ্রহণ করলাম। কেননা মৃত্যু যেখানে নিশ্চিত, সেখানে বীরের মত মৃত্যুকে গ্রহণ করাই বুদ্ধিমানের কাজ। ভীরুতার সাথে মৃত্যু কলংকস্বরূপ। এ-কথা বলতে দ্বিধা নেই যে বিপদ সম্বন্ধে আমরা সকলেই সচেতন ছিলাম। এই লড়াইয়ের পরিণতি যে কী হতে পারে, তাও আমরা পূর্বাহ্নেই আঁচ করে নিয়েছিলাম। আমরা ঠিক করলাম, যা খাবার আজই খেয়ে নিতে হবে; আগামীকাল (১১ ফেব্রুয়ারি, ১৯৪৪) সকাল থেকে আর খানা খাবো না—'খানা বন্ধ'।

বিবিধ কর্মসূচীতে সিদ্ধান্ত গ্রহণ করা হল যে, আজ রাত সাড়ে বারোটার

মধ্যেই (আমাদের মিটিং চলেছিল রাত এগারোটা পর্যন্ত) আমাদের নৌবাহিনীর এ্যাকশন কমিটির নিজস্ব গোপন পথে কেন্দ্রীয় গোপন সংস্থাকে জানিয়ে দেওয়ার ব্যবস্থা করতে হবে, যাতে আজ রাতের মধ্যেই কেন্দ্রীয় গোপন সংস্থার মাধ্যমে অন্য দুই বাহিনী (স্থল ও বিমান) ১১ ফেব্রুয়ারি একই দিনে একই সময়ে 'খানা বন্ধ'-এর কাজ শুরু করে। সঙ্গে সঙ্গে এ্যাকশন কমিটির গোপন যোগাযোগ ব্যবস্থা এই পরিকল্পনাকে রূপদান করল ১০ ফেব্রুয়ারি রাত সাড়ে এগারোটার মধ্যে কেন্দ্রীয় গোপন সংস্থাকে জানিয়ে দিয়ে। মনে হল ১৮৫৭ সালের সিপাহি বিদ্রোহ ১৯৪৪ সালের ১০ ফেব্রুয়ারি রাত্রি এগারোটায় এসে আমাদের কানে কানে যেন বলে গেল, 'আমি মরি নি—আবার এসেছি; ১১ ফেব্রুয়ারি সকাল থেকে নতুন মূর্তিতে মৃত্যুঞ্জয়ী সংগ্রামে লিপ্ত হব। এতদিন তোদের জন্যেই তো অপেক্ষা করছিলাম। তোরা আমার সাথী। এবারে আমি আমার সাথীদের ফিরে পেয়েছি। তাই, আজ আমার অফুরন্ত আনন্দ,—এ-আনন্দ স্বর্গীয় আনন্দ!'

স্বর্গ যেন নেমে এল আনন্দস্বরূপে ধরাধামে। কবিও যেন গেয়ে উঠল আমাদের সাথে:

'ফুটল রে ঐ সত্য-তপন অন্ধকারের পুঞ্জ নাশি,
বাজল দয়াল বিশ্বনাথের শাশ্বত ঐ মধুর বাঁশি॥
শিউরে ওঠে সপ্ত ভুবন অমৃত তাঁর দৃপ্ত স্বরে,
হাঁকছে প্রভু বংশীনাদে, আর তো আমি নই রে দূরে॥
কাঁদিস নে আর শংকা কিসের আর্ত কে রে দুঃখে ভোগে,
'ধর্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে'॥

* * * *

সোনার সমাজ ডুবছে বলে দুঃখ কি তায় শংকা কি রে,
মগ্ন তো নয় সৃষ্টি হবার নবীন আভাস আসছে ফিরে॥
চলছে যে এক বিরাট সাধন বিশ্ব-হিয়ায় রাত্রি দিবা,
ক্ষিত্যপ্‌তেজমরুদ্ব্যোমে আসছি আবার শংকা কিবা॥
বিপন্ন কে আয় কোলে ক্ষুৎপিপাসায় দুঃখে ভোগে,
'ধর্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে'॥'

১১ ফেব্রুয়ারি, ১৯৪৪ সাল। নতুন প্রভাতে দেখা দিল নতুন সূর্য। আরব সাগর তখনো শান্ত। মৃদুমন্দ হাওয়ায় সে আনন্দ লহরী ছড়াচ্ছে। তার বুকে অবস্থানরত 'ধনৌজ', 'কুমাওন', 'আউধ,' 'মাদ্রাজ' এবং 'লরেন্স'—এই পাঁচখানা জাহাজ নিয়ে একটা স্কোয়াড্রন করে আফ্রিকাতে পাঠাবার ব্যবস্থা হচ্ছে। সকাল থেকেই উচ্চপদস্থ অফিসাররা তা নিয়ে ব্যস্ত। বেলা দু'টোয় ঐ স্কোয়াড্রন যাত্রা

করবে। গোপন সূত্রে ঐ পূর্ব-কথাও আবার শোনা গেল, যাদের নাম পাওয়া গেছে এবং যাদের কর্তৃপক্ষ 'বিপজ্জনক' বলে মনে করে, সেই সমস্ত ভারতীয় সৈন্যদের ঐ জাহাজগুলোতে নিয়ে মাঝ-সমুদ্রে ডুবিয়ে মারবে। পরে ঘোষণা করবে, যুদ্ধে মারা গেছে। আরো জানতে পারা গেল, আপাতত মোট ষোল হাজার সৈন্য আর চার হাজার ছোট-বড় অফিসার ঐ পাঁচখানা জাহাজে পাঠানো হবে। কামান-বন্দুক, গোলা-গুলি-বারুদের পরিমাণও একেবারে কম নয়, তবে তা বেশির ভাগই অকেজো। এই সংবাদে রেটিংদের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ ও আলোড়নের সৃষ্টি হল। এদিকে আমরা যা সিদ্ধান্ত নিয়েছি তার প্রতি অটল অনড় আস্থা রেখেই চলেছি। আজ সকাল থেকেই 'খানা বন্ধ্'-এর ডাক। কয়েক রাত ধরেই ঘুম হচ্ছে না। এ-ব্যারাক সে-ব্যারাক ঘুরেছি, অবশ্যই গা-ঢাকা দিয়ে। আরব সাগরে অবস্থিত জাহাজগুলোতে বেতারসংকেতে খবর পাঠানো হয়েছে। যে-পাঁচখানা জাহাজ আফ্রিকায় পাঠাবার ব্যবস্থা হচ্ছে সেগুলোতে অন্তর্ঘাতী কার্যকলাপ চালানোর জন্যে সাতজন বিশ্বস্ত রেটিংকে নিয়োগ করা হল প্রয়োজন মত পূর্ব-নির্দেশিত পথে ধ্বংসাত্মক কাজগুলো সমাধানের জন্যে।

সকাল থেকেই আরম্ভ হয়েছে 'খানা বন্ধ্'-এর আন্দোলন। কেউ সকালের খাবার খেল না। রেটিংরা সবাই এ-আন্দোলনে যোগ দিল। পূর্বাহ্ণে কর্তৃপক্ষকে কোনো নোটিশ দিই নি আমরা। অতর্কিতে আরম্ভ করার কথা ছিল। কেননা, মিলিটারিতে সাধারণভাবেও কোনো যুক্ত বা ঐক্যবদ্ধ দাবি অথবা আবেদন রাখা, আর ঐক্যবদ্ধভাবে অস্ত্রশস্ত্র নিয়ে লড়াই করা—একই কথা। এটাকে মিলিটারি নিয়ম-কানুনে বিদ্রোহ বলেই আখ্যায়িত করা হয়। আমরা কিন্তু মৃত্যু নিশ্চিত জেনেও সেই বিদ্রোহের দিকেই পা বাড়ালাম।

কর্তৃপক্ষের কানে গেল, আমরা সকালের চা পানে বিরত আছি। আমার র‍্যাংক ছিল পোর্ট অফিসার। অফিসারদের খাবারের জায়গা ছিল আলাদা। সেখানেও বেশির ভাগ ভারতীয় অফিসার চা পান করে নি। সমস্ত ব্যারাকগুলিতে এবং জাহাজগুলিতে ঐ একই দৃশ্য পরিলক্ষিত হল। সর্বত্রই যুদ্ধক্ষেত্রের পূর্বাবস্থা বিদ্যমান। আপাতত হাতে অস্ত্র নেই বটে, কিন্তু প্রয়োজনে তাও নেওয়া হবে—সে-প্রস্তুতিও নেওয়া হয়েছে। আরব সাগরের জাহাজগুলির রেটিংরাও বসে নেই। তারাও খানা বন্ধ্ করেছে। মহিলা ব্যারাকেও খানা বন্ধ্। বেতার সঙ্কেতে মদনলাল সাকসেনা করাচীকেও ব্যবস্থা নিতে বলে দিয়েছেন। খবর পাওয়া গেল, তারাও খানা বন্ধ্ করেছে। কর্তৃপক্ষ এবারে সম্মুখ সমরে নেমে পড়ল। প্রথমে জুনিয়র কম্যাণ্ডিং অফিসাররা ঘুরে ঘুরে সকলকে বোঝাবার চেষ্টা করল, কিন্তু কোনো ফল হল না। ব্রিটিশ অফিসাররা কেউ আসে নি। তারা পাঠিয়েছিল সেই সব ভারতীয় অফিসারদের ( সংখ্যায় যারা খুবই কম ), যারা নিজেদের ভবিষ্যৎ উন্নতি চেয়েছিল সৈন্যদের তথা সমগ্র দেশের স্বার্থকে বিসর্জন দিয়ে। রেটিংরা ঘৃণাভরে তাদের

প্রত্যাখান করেছে। উলটে তারা জেনে গেল, নাবিকরা কোনো খাবার গ্রহণ করবে না, যতক্ষণ তাদের দাবিগুলো পূরণ না হচ্ছে। নাবিকদের দাবিগুলো কী—জানতে চাওয়ায় কয়েকজন নাবিক তাদের নিয়ে এল সাকসেনার কাছে। সাকসেনা এ্যাকশন কমিটির সম্পাদক হিসাবে তাদের সামনে লিখিতভাবে দাবিগুলো রাখলেন। দাবিগুলো হল :

১ ভারতীয় সৈন্যদের ব্রিটিশ সৈন্যের মত ভাল খাবার চাই।

২ ব্রিটিশ সৈন্যের মত ভাল পোশাক চাই।

৩ হেড কোয়ার্টার থেকে নিয়মিতভাবে প্রতিমাসের দু' তারিখের মধ্যে প্রত্যেক সৈন্যের বাড়িতে বেতন পাঠিয়ে দিতে হবে।

৪ ব্রিটিশ সৈন্যর সাথে পক্ষপাতমূলক এবং ভারতীয় সৈন্যদের প্রতি বৈষম্যমূলক ব্যবহার করা চলবে না।

৫ যে-দুই মহিলাকে গ্রেপ্তার করা হয়েছে তাঁদের অবিলম্বে বিনাসর্তে মুক্তি দিতে হবে বা নির্দোষ বলে ছেড়ে দিতে হবে।

৬ সৈন্যবাহিনীকে সর্বপ্রকার সুযোগ-সুবিধা দিতে হবে—ইত্যাদি।

জুনিয়র কম্যাণ্ডিং অফিসাররা সহানুভূতিসূচক মনোভাব দেখিয়ে চলে গেল। অবশ্য সহানুভূতি না দেখিয়ে উপায়ও ছিল না। একে তো ভারতীয় অফিসার, তার উপরে আবার এসেছে ভারতীয় নাবিকদের আন্দোলনকে বুঝিয়ে-সুজিয়ে ভেঙে দিতে। ফলে নাবিকদের কাছে তারা দালালরূপে পরিগণিত হয়েছে। বর্তমানে নাবিকদের মনের যে-অবস্থা, তাতে যদি এতটুকুও বেফাঁস কথা বলত বা অন্য কোনোপ্রকার নাবিকদের স্বার্থবিরোধী কাজ হাতে-কলমে করত তাহলে নাবিকদের হাত থেকে তাদের পিঠ বাঁচানো দায় হয়ে উঠত। এমনকি সম্পাদকের কথাও নাবিকরা শুনত কি না সন্দেহ—বর্তমান অবস্থা দাঁড়িয়েছে এইরূপ।

দুপুর গড়িয়ে একটা বাজল। রান্না-করা খাবারগুলো পড়ে আছে। সকালের তৈরি চা এবং অন্য খাবারগুলোও ইতিপূর্বে নষ্ট হয়েছে। সবদিকেই একটা সাজ সাজ রব। সমুদ্রতীরবর্তী নৌবাহিনীর যতগুলো সংগঠন ছিল সমস্ত সংগঠনই এই আন্দোলনে যোগ দিয়েছে। সকলেই খানা বন্ধ্ করেছে। চতুর্দিকেই যেন বহুদিনের পুঞ্জীভূত ক্ষোভ ফেটে পড়তে লাগল। ইতস্তত বিচ্ছিন্নভাবে যেখানেই গোরা সৈন্যদের বা ইউরোপিয় অফিসারদের দেখতে পেল সেখানেই সাধারণ রেটিংরা তাদের ব্যঙ্গ করে 'টমি' বলে উপহাস করতে লাগল। ফলে কিছুক্ষণ বাদে দেখা গেল, গোরা সৈন্যরা ক্রমে ক্রমে নিজ নিজ ব্যারাকের আস্তানায় যেন আত্মগোপন করে রয়েছে। এতে রেটিংদের মধ্যে আরো উৎসাহের সঞ্চার হল। এরই মধ্যে খবর পাওয়া গেল, কম্যাণ্ডিং অফিসার ক্যাপ্টেন ইনিগো জোনস একদল গোরা সৈন্য নিয়ে এম আর ব্যারাক্স-এ (সেখানেও খানা বন্ধ্-এর আন্দোলন চলছিল) কোনোপ্রকার সতর্ক না করে নিরস্ত্র ভারতীয় সৈন্যদের ওপরে

অস্ত্রশস্ত্র নিয়ে আক্রমণ চালিয়েছে। ভারতীয় সৈন্যরাও মরিয়া হয়ে ইট-পাটকেল ছুড়ে গোরা সৈন্যদের বাধা দিচ্ছে। ভারতীয় সৈন্যদের আক্রমণের কৌশল জোরালোই ছিল। ফলে সেখানে দু'জন গোরা সৈন্য আহত হয়েছে। লড়াই জোর কদমে চলছে। আরো জানা গেল, যে-দু'জন মহিলাকে গ্রেপ্তার করা হয়েছে তাঁদের কাছ থেকে গুপ্ত ষড়যন্ত্রের খবরাখবর বের করার জন্যে নির্মমভাবে তাঁদের ওপরে অত্যাচার চালাচ্ছে। তবুও তাঁরা কিছুই প্রকাশ করেন নি। তাঁরা নাকি বলেছেন. 'মরব তবু কিছুই বলব না।' শুনে ভাবলাম, সত্যিই তাঁরা আদর্শস্থানীয়া। তাঁদের প্রতি শ্রদ্ধায় মাথা আপনা থেকেই নত হল। ক্রমে এই সংবাদও বায়ুর বেগে ছড়িয়ে পড়ল অন্যান্য ব্যারাকেও। সঙ্গে সঙ্গে স্বতঃস্ফূর্তভাবে সৈন্যদের মধ্য থেকে শ্লোগান উঠল, 'ভারত ছাড়ো'। দেখতে দেখতে রাজনৈতিক শ্লোগানও উচ্চারিত হল। ইংরাজদের প্রতিরোধের সব কিছুই যেন বেসামাল হয়ে পড়ল।

ওদিকে এম আর ব্যারাক্স-এর ওপরে গুলি চালাবার আদেশ হয়েছে এবং গুলি চলছে। ক্যাসেল ব্যারাকের ভারতীয় সৈন্যরা যখন শুনল, এম আর ব্যারাক্স-এর ওপরে গুলি চলেছে, তখন তারা দলবদ্ধভাবে ব্যারাক থেকে বেরিয়ে উচ্চৈঃস্বরে শ্লোগান দিতে দিতে এগিয়ে যেতে থাকল ক্যাসেল ব্যারাকের স্টোর-রুমের দিকে। শ্লোগান ছিল, 'ব্রিটিশ, তুমি ভারত ছাড়ো', 'গোরাদের হত্যা করো', 'অস্ত্রাগার লুণ্ঠন করো' ইত্যাদি। সেখানে এসে স্টোররুম আক্রমণ করল। যদিও সেখানে খুব বেশি অস্ত্রশস্ত্র থাকত না, প্রয়োজনের তুলনায় সামান্যই, তবু যতটা পাওয়া যায় প্রথম পর্যায়ের সাথী হিসাবে। অবশ্য সবই পূর্ব-পরিকল্পিত ছিল। সেখানে বাইরে পাহারারত ভারতীয় সৈন্যরা দরজা খুলে দিলে বিদ্রোহী সৈন্যরা ভেতরে ঢুকে দু'জন পাহারারত গোরা সৈন্যকে হত্যা করে এবং সেখানে রক্ষিত সামান্য অস্ত্রশস্ত্র হাতে নিয়ে এম আর ব্যারাক্স-এর দিকে মারমুখো হয়ে ছুটে গিয়ে গোরা সৈন্যদের ওপরে ঝাঁপিয়ে পড়ে গুলি চালাতে থাকে। বেশ একটা খণ্ডযুদ্ধ শুরু হল। ভারতীয় রেটিংদের এরকম বেপরোয়া সাহসই ছিল উল্লেখযোগ্য। এতটা ঘটতে পারে তা ব্রিটিশরা কিন্তু কল্পনাও করে নি। তাই তারা একটু দিশেহারা হয়ে পড়ল। উভয় পক্ষেই কিছু হতাহত হল। ব্রিটিশ সৈন্য—এমন কি স্বয়ং ইনগো জোনস মনে করেছিলেন যে, তাঁদের পক্ষ থেকে সর্বপ্রথম আগ্নেয়াস্ত্র দ্বারা ভারতীয় সৈন্যদের ওপরে আক্রমণ চালালে ভীরু ভারতীয়রা অবিলম্বে আত্মসমর্পণ করবে। কিন্তু ভারতীয়দের রক্তেও যে লড়াইয়ের স্রোত বইছে তা মিঃ জোনস ভুলে গিয়ে-ছিলেন। তাঁর সেই ভুল ভাঙল ভারতীয়দের অদ্ভুত সাহস দেখে। এমন কি সাহস দেখে আক্রমণকারী উপহাসের পাত্র 'টমি'রাও প্রশংসা করতে বাধ্য হয়েছিল। পূর্বেও বলা হয়েছে যুদ্ধক্ষেত্রে বা কার্যক্ষেত্রে যোগ্যতায় ভারতীয় সৈন্যরা ব্রিটিশের তুলনায় অনেক বেশি পারদর্শিতা দেখাতে সক্ষম ছিল। এও তার একটি প্রমাণ। ক্যাপ্টেন ইনিগো জোনস রণনীতির কৌশলের বিচারে ঠিক করলেন, এম আর

ব্যারাক্স-এর গোরা সৈন্যদের ওপর থেকে ভারতীয় সৈন্যদের আক্রমণের চাপ কমাবার জন্যে আর একদল গোরা সৈন্য নিয়ে অন্যপথে এসে ক্যাসেল ব্যারাক আক্রমণ করবেন। আক্রমণ করলেনও। ক্যাসেল ব্যারাকে অবস্থানরত রেটিংদের কয়েকজন ছুটে গেল 'তলোয়ার' জাহাজের পরিবহণ সংস্থায় খবর দিতে। সেখান থেকে 'তলোয়ার' জাহাজে এবং তারপর সমুদ্রতীরের জাহাজ ও অন্যান্য সংগঠনে।

তারা লাউডস্পিকারের সাহায্যে ভারতীয় সৈনিকদের উদ্দেশে বলছিল, 'ভাই সকল, আমরা কেবল নিজেদের জন্যই এ-যুদ্ধ করছি না—করছি দেশের স্বাধীনতার জন্য—তাই এ-যুদ্ধ তোমাদের সকলের। ঝাঁপিয়ে পড়ো। কালবিলম্ব করো না। এম আর ব্যারাক্স ও ক্যাসেল ব্যারাক গোরা সৈন্যদের দ্বারা আক্রান্ত হয়েছে। সেখানে আমাদের ভাইয়েরা জোর লড়াই করছে। 'টমি'রা আমাদের অনেক ভাইকে সেখানে গুলি করে মেরে ফেলেছে। ভাইয়ের রক্ত ঝরছে সেখানে। আমরা কি চুপ করে থাকতে পারি! তাড়াতাড়ি ছুটে এসো। গোরাদের হত্যা করো। এই দেশ থেকে ব্রিটিশকে চিরতরে হটিয়ে দেবার সংকল্প গ্রহণ করো।'

ঠিক এই সময়েই সমুদ্রে অবস্থিত যে-পাঁচখানা যুদ্ধ-জাহাজ আফ্রিকায় যাবার জন্যে প্রস্তুত হচ্ছিল সেই পাঁচখানা জাহাজেই হঠাৎ বিস্ফোরণে আগুন ধরে গেল। জাহাজ ক'টি দাউ দাউ করে জ্বলে উঠল। এতে অবস্থা আরো ভীষণ আকার ধারণ করল। রোষাগ্নি চরমে উঠল। ক্যাসেল ব্যারাকে অবস্থিত ভারতীয় সৈন্যরা তখন জোর কদমে লড়াই করছে। উভয় পক্ষ অস্ত্র ধারণ করেছে এবং জোরালো লড়াই চলছে। বড় রকমেরই এক লড়াই বাধল, অনেকে মারা গেল, অনেকে আহত হল। লোক-মারফৎ খবর পেয়ে 'তলোয়ার' জাহাজের পরিবহণ সংস্থার এবং অন্যান্য জাহাজের ও সংস্থার ভারতীয় সৈন্যরা ছুটে এসে, 'এ-যুদ্ধ স্বাধীনতার যুদ্ধ, এ-যুদ্ধ তাদের মুক্তির যুদ্ধ', মনে করে ঐক্যবদ্ধ হয়ে গোরা সৈন্যের তথা ব্রিটিশদের বিরুদ্ধে একত্রে লড়াই চালাতে লাগল, যার যা হাতে ছিল তা দিয়েই। ক্রমে ক্রমে সমুদ্রতীরের নৌবাহিনীর অন্যান্য সংগঠনগুলোতেও এই যুদ্ধ ছড়িয়ে পড়ল। বেতার-সংকেতে খবর পাওয়া গেল, একটু দূরে করাচীতেও থানা বন্ধ্-এর আন্দোলন এখন সশস্ত্র সংগ্রামে পরিণত হয়েছে। সেখানেও অনেক হতাহত হয়েছে। করাচীসহ গোটা নৌবাহিনী আজ রণক্ষেত্রে পরিণত। রক্তক্ষয়ী আন্দোলন চলছে সর্বত্র।

বিপ্লবীরা মনে করতেন, কংগ্রেসের গণ-অভ্যুত্থান আইন-অমান্য আন্দোলনের মধ্য দিয়েই দুর্বার ও দুর্জয় হয়ে উঠবে দেশ। আর বিপ্লবীরা সেই আইন অমান্যের ক্ষেত্রকে বৃহত্তর সশস্ত্র আন্দোলনের রূপ-রেখায় টেনে নিয়ে যাবে। এখানেও সেই পদ্ধতি প্রয়োগ করা হল থানা বন্ধ্-এর মধ্য দিয়ে। আর তার চরম পরিণতি লাভ করল সশস্ত্র সংগ্রামে। কিন্তু সংগ্রামের জন্য চাই গণসমর্থন ও স্বদেশপ্রেম। সংগ্রামের মধ্য দিয়েই তো গড়ে ওঠে সংগ্রামী মন ও সংগঠন। যারা চলে

তাদেরই পায়ের তলায় জেগে ওঠে পথ। সেই জেগে-ওঠা পথ ধরেই এগোতে লাগলাম আমরা। পথের শেষ কোথায় তা জানি না।

এর পরে ব্রিটিশ সৈন্যদের দেখা পাওয়া ভার হল। দেখলাম, পঁয়ত্রিশ জন গোরা সৈন্যের মৃতদেহ পড়ে আছে। আর আহত হয়ে পড়ে কাতরাচ্ছে তিনশ জন। ভারতীয় সৈন্যও মারা গেছে এগারো জন, আহত হয়েছে ২২৫ জন। এখন আর গোলা-গুলির বিকট আওয়াজ শোনা যাচ্ছে না। সর্বত্র স্তব্ধতা বিরাজ করছে। প্রকৃতিও যেন শ্রান্ত ক্লান্ত হয়ে পড়েছে। অস্তমিত হল ১১ ফেব্রুয়ারির লাল সূর্য। আমরা (এ্যাকশন কমিটির সদস্যরা) আহত সৈন্যদের ব্যারাকে শুশ্রূষার ব্যবস্থা করলাম আর নিহতদের মরদেহ রেখে দেওয়া হল সনাক্ত করার জন্যে। স্বাধীনতা সংগ্রামী শহিদদের শ্রদ্ধা জানালাম নতজানু হয়ে, আর প্রতিজ্ঞা করলাম, দেশজননীর শৃঙ্খল মোচন করে পরাধীনতার অভিশাপ দূর করে এই শহিদদের অমর আত্মার শান্তি লাভ করাবো।

এর পরে আমরা পরবর্তী বৃহত্তম সংগ্রামের জন্যে প্রস্তুত হতে লাগলাম। কেননা বুঝতে পেরেছিলাম যুদ্ধক্ষেত্র থেকে গোরা সৈন্যদের উধাও হবার উদ্দেশ্য একটিই হতে পারে, তা হল বেশি করে শক্তি সঞ্চয় করে অতর্কিতে রাত্রির অন্ধকারে আমাদের ওপরে আক্রমণ করা। বর্তমান অবস্থায় আমরাই ছিলাম বেশি শক্তিশালী। সমস্ত ব্যারাক, জাহাজ এবং অন্যান্য সংগঠনগুলো তখন আমাদের করায়ত্বের মধ্যে। এক কথায় বলা যায় এখন আমরাই যেন সর্বেসর্বা। একটি ইংরাজেরও দেখা পাওয়া গেল না। আমরা ঠিকও করলাম, নিরাপত্তা বাহিনীকে এড়িয়ে যুদ্ধের জন্যে যে-সমস্ত জিনিসের প্রয়োজন, বিশেষ করে অস্ত্রশস্ত্রের এবং লোকবলের, তার জন্যে প্রস্তুতি চালাতে থাকব। সমুদ্রতীরে বড় বড় অস্ত্র-ভাণ্ডারগুলো এবং জাহাজের অস্ত্র-ভাণ্ডারগুলো লুঠ করে ভারতীয় সৈন্যদের হাতে তুলে দেবার পরে যা থাকবে তা সৈন্যবাহিনীর বাইরে. বিশেষ করে নৌবাহিনীর বাইরে যেসব জনসাধারণ আমাদের সমর্থন করেছে, তাদের হাতে গোপন সংস্থার মাধ্যমে যাচাই করে দেওয়া হবে, যাতে তারাও আমাদের সাথে ব্রিটিশের বিরুদ্ধে সশস্ত্র লড়াইয়ে সামিল হতে পারে। অস্ত্রভাণ্ডার লুঠের জন্যে বেশ বড় একটি বাছাই করা ভারতীয় সৈনিক দল ঠিক করা হল। আরো ঠিক হল, গভীর রাতে অস্ত্রশস্ত্র নিয়ে আমরাই প্রথমে বড় একদল ভারতীয় সৈন্য দ্বারা অতর্কিতে ফ্ল্যাগশিপ আক্রমণ করে ফ্ল্যাগ-অফিসারসহ সমস্ত ইংরাজ অফিসার ও গোরা সৈন্যদের বন্দি করে ফেলব। পরে গোপন সংস্থার মাধ্যমে দেশের সামগ্রিক পরিস্থিতি বিচার করে অন্যান্য সিদ্ধান্ত নেব। কারণ, আমরা তখনো জানতাম, এই বিদ্রোহ শুধু নৌবাহিনীতেই হয় নি, বাকি বাহিনীতেও (স্থল ও বিমান) বিদ্রোহ হয়েছে একই দিনে। অতএব সেখানেও তো অনেক ইংরাজ অফিসার এবং সৈন্য বন্দি হবেই। তাই সমস্ত বন্দিদেরই বিচার হবে একসঙ্গে এবং তা হবে কেন্দ্রীয় গোপন

সংস্থার সিদ্ধান্ত মত। সর্বোপরি গোটা পরিকল্পনা রূপায়িত হবে কেন্দ্রীয় বিপ্লবী সরকারের দ্বারা যার রাষ্ট্রপ্রধান হবেন নেতাজী সুভাষচন্দ্র বসু। এইভাবে আমরা পরবর্তী যুদ্ধের পরিকল্পনার প্রস্তুতি নিয়ে বেরিয়ে পড়লাম ব্যারাকে ব্যারাকে, জাহাজে জাহাজে। অস্ত্রাগারগুলোর পরিস্থিতি পর্যবেক্ষণের জন্যে ছুটে গেলেন মদনলাল সাকসেনা এবং সুবলচন্দ্র ধর।

কাল নিরবধি। আমাদের প্রস্তুতির অপেক্ষায় কাল বসে নেই। তার নিজস্ব নিয়ম মতই সে চলছে। ওদিকে সন্ধ্যার অন্ধকারে রিয়ার অ্যাডমিরাল র‍্যাটট্রে নৌবাহিনীর ভারতীয় সৈন্যদের বিদ্রোহের ঘটনার খবর পেয়ে এক বিরাট গোরা সৈন্যের বাহিনী নিয়ে ছুটে এলেন ক্যাসেল ব্যারাকের দিকে এবং এম আর ব্যারাক্সসহ সমস্ত ব্যারাকগুলি ঘিরে ফেললেন সৈন্যবাহিনী দ্বারা। কারো আর পালাবার পথ ছিল না। যাকে যেখানে যে-অবস্থায় পেয়েছিল, তাকে সেই অবস্থায়ই গ্রেপ্তার করল। করাচীতেও ঐ একই ঘটনা ঘটেছিল। ভারতীয় সৈন্য গ্রেপ্তার বরণ করল মোট ৫,৫০০ জন ( বোম্বে এবং করাচী মিলিয়ে )। এবারে আমিও আর রেহাই পেলাম না। গ্রেপ্তার বরণ করতে বাধ্য হলাম। পর্যাপ্ত অস্ত্র তখনকার মত হাতের কাছে না থাকায় এই পরাজয় মেনে নিতে হল। বৃহত্তম যুদ্ধের প্রস্তুতিপর্বেই আমরা ধরা পড়ে গেলাম। যে-অস্ত্র প্রথমে পাওয়া গিয়েছিল তা পূর্বেই শেষ হয়ে গেছে। নতুন করে অস্ত্রভাণ্ডার ভাঙার সুযোগ না দিয়েই র‍্যাটট্রে অতর্কিতে ব্যারাক ও অস্ত্রভাণ্ডার-যুক্ত জাহাজগুলো ঘিরে ফেলেছিল। নতুবা পরিকল্পনা ছিল—ঐ স্তব্ধতার মধ্যে যখন কোনো ব্রিটিশের দেখা পাওয়া যাচ্ছে না,—এই সুযোগে অন্ধকারে প্রথমে বড় বড় দু'টো অস্ত্রভাণ্ডার লুঠ করা হবে। প্রয়োজনে বাকিগুলোকেও লুঠ করব। কিন্তু বিধি হলো বাম। সে-সুযোগ আর পাওয়া গেল না। ব্রিটিশের রণচাতুর্য অনুকরণীয়ও বটে!

রিয়ার অ্যাডমিরাল র‍্যাটট্রে বিচক্ষণ কূটনীতিবিদ। তিনি চাতুরির সাহায্যে ভান দেখিয়ে সর্বত্র শান্তি ফিরিয়ে আনার জন্যে ক্যাপ্টেন ইনিগো জোনসকে বদলি করে সেখানে নিয়ে এলেন কম্যাণ্ডার কিং-কে। কারণ তিনি রেটিংদের দেখাতে চাইলেন, ক্যাপ্টেন ইনিগো জোনস কোনোরকম সতর্ক না করে প্রথমেই গুলি করার আদেশ দিয়ে অন্যায় করেছেন। তাই তাঁকে বদলি করে শাস্তি দেওয়া হল। র‍্যাটট্রে মন্তব্য করলেন যে ক্যাপ্টেন ইনিগো জোনস একদল সৈন্য নিয়ে এম আর ব্যারাক্স এবং ক্যাসেল ব্যারাকের ওপরে ঝাঁপিয়ে পড়েন। কোনোপ্রকার সতর্ক না করে গুলি চালাবার আদেশ দিলেন, গোরা সৈন্যরা আদেশ পালন করল বড় বড় ম্যাস্‌কেটিয় রাইফেলের গুলি ছুড়ে। রেটিংদের অসন্তোষ কিন্তু প্রশমিত হল না। বরং তা ক্রমেই বেড়ে চলল। তারা র‍্যাটট্রের চাতুরি বুঝতে পেরেছিল। কেননা, যে-দাবি তারা রেখেছিল কোনোটাই মেনে নেওয়া হল না, অন্যদিকে রেটিংদের শাস্তিদানের ব্যবস্থাই পাকা করা হল। প্রয়োজনীয় অস্ত্রের অভাবে সাময়িকভাবে পিছু হটলেও

ভারতীয় সৈন্যদের ক্ষোভ দমিত হল না। আবার সুযোগের অপেক্ষায় থাকতে হল। কেন্দ্রীয় গোপন সংস্থাও তার প্রতিপালনীয় কর্তব্য পালনে অগ্রসর হতে পারে নি—এই মন্তব্যও বোধহয় অপ্রাসঙ্গিক নয়। কেননা, যে-সমস্ত দায়িত্ব তাদের ওপর অর্পিত হয়েছিল, তা তারা পালন করে নি, অবহেলাই দেখিয়েছে।

মুলন্দ বন্দিশিবির। আমার পোশাক থেকে পোর্ট-অফিসারের ব্যাজটি খুলে নেওয়া হল। আমি বিচারাধীন বন্দি। বিচার হচ্ছে কোর্ট মার্শালে। দিনের পর দিন চলল বিচারের নামে প্রহসন। আত্মপক্ষ সমর্থনের কোনো সুযোগ নেই। মাঝে মাঝে কোনো উর্ধ্বতন অফিসার এসে আমাকে 'এটা করেছ, ওটা করেছ' বলে প্রশ্ন করেন। আমি কোনোকিছুই উত্তর না দিয়ে শুধু বলি, 'আমি আমার দেশকে ভালবাসতে জানি, অন্য কিছুই জানি নে।' এর পর তাঁরা বিফল মনোরথ হয়ে চলে যান। বাইরের কোনো খবর আর পাচ্ছি না। কোথায় কী হচ্ছে কিছুই জানতে পারছি না। তবে বন্দিশিবিরের যে-সেলে আছি, সেখানে এক ভারতীয় সৈন্য প্রহরী হয়ে এসেছে। তার কাছে জানতে পারলাম, খাবারের মেনু কিছুটা পালটানো হয়েছে। পূর্বের তুলনায় কিছুটা ভাল খাবার দেওয়া হচ্ছে। একটু সান্ত্বনা পেলাম এই ভেবে যে, আমরা কিছুটা জিতেছি। সম্মুখ-সমরে পিছু হটেছি বটে, কিন্তু আভ্যন্তরীণ ক্ষেত্রে, তথা প্রশাসনিক পর্যায়ে ব্রিটিশের সামগ্রিক শাসনব্যবস্থায় এক প্রচণ্ড আলোড়নের সৃষ্টি করতে পেরেছি—এ অতীব সত্য। এবং বলতে বাধা নেই যে, এই আলোড়নের পরিণতি যা হতে পারে তা দেশের সামগ্রিক স্বার্থে কম লাভজনক নয়। আমাদের জয় হল সেখানেই।

ইতিমধ্যে কর্তৃপক্ষ আমার অতীতের কার্যকলাপের খবর পেয়ে গেছে। তার প্রমাণ পেলাম গ্রেপ্তার হবার পনেরো দিন বাদে। ২৭.২.৪৪ তারিখে বেলা ৩টার সময়ে আমাকে কম্যাণ্ডার কিং-এর সামনে হাজির করা হল। তিনি আমাকে প্রশ্ন করলেন, 'You have done many things against On His Majesty's Service, i.e., Government of India, in the year 1935-1938, then 1942-1943 February; and, here also today. I see, it is your traditional growth—is it not true?' এই কথার উত্তরে আমি শুধু বলেছিলাম, 'Yes, I admit, my traditional growth is to love my beloved motherland, i.e., beloved India.' কী বুঝল জানি না, দেখলাম এর পর থেকেই ক্রমে যেন আমার ওপরে মারমুখো হয়ে উঠতে লাগল জেল কর্তৃপক্ষ, আমাকে যেন আর সহ্য করতে পারছে না।

১৯৪৪ সালের ৩১ মার্চ। হঠাৎ সকালবেলায় দেখা গেল আমার সেলের গারদ খুলে ডাণ্ডা-বেড়ি পরিয়ে আমাকে বাইরে নিয়ে আসা হল বন্দিশিবিরের মধ্যে খোলা মাঠে। বন্দিশিবিরের কাঁটা-তারের পেছনে আবার পাথরের দেওয়াল, দু'য়ের মাঝখানে যে-ফাঁকা জায়গা, সেখানে উঁচু পাটাতনে বন্দুকধারী গোরা

সৈন্য পাহারা দিচ্ছে। সার্চ-লাইট জ্বলছে দেওয়ালের ওপরে। তখনো খোলা মাঠে আরো অনেককে আনা হয়েছে বিভিন্ন সেল থেকে। তাদের মধ্যে মদনলাল সাকসেনা এবং সুবঙ্গচন্দ্র ধরকেও দেখতে পেলাম। আর ছিলেন সেই তেজস্বিনী মহিলাদ্বয়—উর্মিলা বাঙ্গ ও অমুভা সেন।

কিছুক্ষণ পরেই কম্যাণ্ডার কিং তাঁর সাঙ্গপাঙ্গদের নিয়ে হাজির হলেন। ডাণ্ডা-বেড়ি পরানো অবস্থায় আমাদের মার্চ করিয়ে লাইন করে দাঁড় করানো হল। কড়া পাহারা রাখা হয়েছে চারদিকে। 'ফল ইন'-এর সামনে কিছু দূরে উত্তর-পশ্চিম দিকে মুখ করে দাঁড়িয়ে কম্যাণ্ডার কিং। কিছু পরেই ক্যাপ্টেন ইনিগো জোনসও এসে উপস্থিত হলেন। র‍্যাটট্রের চাতুরি আরো পরিষ্কারভাবে বুঝতে পারা গেল। তিনি পড়ে যেতে লাগলেন কোর্ট মার্শালের রায়। রায়ের মোদ্দা কথা হল—ভারতীয় সশস্ত্র বাহিনীতে বিদ্রোহ ঘটিয়ে ব্রিটিশ রাষ্ট্রকে উচ্ছেদ করার গভীর ষড়যন্ত্রে লিপ্ত থাকার অপরাধে মহিলা দু'জনকে গুলি করে হত্যা করা হবে এবং আমাকে নিয়ে মোট এক হাজার পাঁচশ জনকে যাবজ্জীবন সশ্রম কারাদণ্ড ভোগ করতে হবে। এই কারাদণ্ড চলবে মুলতান সামরিক জেলে। (বর্তমানে এই জেল পাকিস্তানে।)

বিস্ফোরণোন্মুখ বারুদের স্তূপের মত শান্ত, কালবৈশাখী আসার পূর্ব মুহূর্তের পৃথিবীর মত নিশ্চল, হিমালয়ের মত ধীর স্থির; অসম্ভব তাঁদের সংযম, অদ্ভুত তাদের মানসিক স্থৈর্য। এতদিন যে-স্বপ্নের সাধনায় তাঁরা বিনিদ্র রজনীর প্রহর গুণেছেন, নিজের জীবন ও জাতির ইতিহাসের পরাধীনতার গ্লানি থেকে মুক্ত করে ভীরুতার অপবাদ মুছে ফেলবার জন্য যে-সাধনায় যে-আরাধনায় জীবন-পণ প্রতীক্ষায় উদ্বেগ নিয়ে বসেছিলেন, জীবনের সেই পরম লগ্ন, সেই শুভক্ষণ বুঝি তাঁদের সমাগত। তাই বোধহয় তাঁদের—সেই পরম শ্রদ্ধার পাত্রী মহান দেশ-প্রেমিক বীরাঙ্গনা মহিলাদ্বয়ের অন্তরে-বাহিরে এই প্রশান্তি, এই তৃপ্তি। মনে হল, তাঁরা যেন হৃষ্টচিত্তেই উক্ত রায়কে গ্রহণ করলেন। দৃপ্ত কণ্ঠে উচ্চারণ করলেন, 'আমাদের বিপ্লব দীর্ঘজীবী হোক।'

রায় পাঠ করার পাঁচ মিনিট পরেই এ্যাকশন শুরু হল। আমাদেরই সামনে চাঁদমারিতে নিষ্ঠুরভাবে এই দুই মহিলাকে চারজন গোরা সৈন্য একসাথে গুলি করে হত্যা করল। গুলির আঘাতে তাঁদের মরদেহ চাঁদমারির দেওয়ালের গায়ে লুটিয়ে পড়ল, তাজা রক্ত ফিনকি দিয়ে গড়ালো। তাঁদের মহান বীর আত্মা শান্তি লাভ করল অমর হয়ে। কিন্তু কী নিষ্ঠুর পরিহাস, আমরা কিছুই করতে পারলাম না! শুধু ভারতের স্বাধীনতার মহান যোদ্ধা হিসাবে তাঁদের প্রতি শ্রদ্ধায় মাথা নত করলাম। মহারাষ্ট্রের এবং পূর্ববাংলার (বর্তমান বাংলাদেশ) দুই মহিয়সী নারী আমাদের কাছ থেকে নীরবে বিদায় নিলেন। গুলিতে আত্মাহুতি দেবার পূর্ব মুহূর্তে উচ্চৈঃস্বরে শুধু বলেছিলেন, 'ভারতের বিপ্লব দীর্ঘজীবী হোক, জয় হিন্দ!' দুর্ভাগ্য আমার, এঁদের সঠিক ঠিকানা জানবার সুযোগ আমার ছিল

না। যেটুকু আমি পরিচয় জানি, তা আমার না-জানার মতই। যদিও আমি তখনকার সময়ের কেন্দ্রীয় গোপন সংস্থার একজন সদস্য ছিলাম, কিন্তু সংস্থার নির্দেশমত কেউ কারোর ব্যক্তিগত পরিচয় জানবার বা পরিচয় জানাবার আকাঙ্ক্ষা প্রকাশ করার অধিকার ছিল না। যেমনভাবে নির্দেশ ছিল অগ্নিযুগের বিপ্লবী কর্মীদের ক্ষেত্রে। বিশেষ করে মেয়েদের বেলায় তো কথাই নেই। সেখানে ছেলেরা মেয়েদের খোঁজখবর নিতে গেলে তখনকার দিনের বিপ্লবীদের হত মারাত্মক অপরাধ। অবশ্য নেতারা যদি খোঁজ করার নির্দেশ দিতেন তাতে কোনো অপরাধ হত না। এক্ষেত্রে একমাত্র কেন্দ্রীয় গোপন সংস্থার সদস্যা শ্রীমতী কমলা ভোণ্ডেই ওঁদের সবকিছু জানাবার বা জানবার অধিকারী ছিলেন। কিন্তু তিনিও তো আত্মদান করেছেন ১৯৪৬ সালের দ্বিতীয় নৌ বিদ্রোহের সময়ে।

১০ ফেব্রুয়ারি (১৯৪৪ সাল) বেলা দুটোর পরে গোপন সংস্থার মাধ্যমে আমরা খবর পেয়েছিলাম যে, পূর্বদিন অর্থাৎ ৯ ফেব্রুয়ারি বেলা ১১টার সময়ে পূর্ববাংলার অনুভা সেন এবং মহারাষ্ট্রের উর্মিলা বাঙ্গ গোপন কাগজপত্রসহ স্কটল্যাণ্ড ইয়ার্ডের গুপ্তচর বাহিনীর হাতে ধরা পড়েছিল। এঁরা ডব্লিউ আর আই এন অর্থাৎ উইমেন্স রয়েল ইণ্ডিয়ান নেভি শাখার কর্মী ছিলেন। তাঁদের কাজ করতে হত কখনো কখনো অফিস কেরানির, আবার কখনো কখনো নার্সিংয়ের। এ হল সাধারণ ভাবে, কিন্তু যাঁরা অর্থাৎ যে-সমস্ত মহিলারা রাজনীতির উদ্দেশ্য নিয়ে সামরিক বিভাগে ঢুকেছিলেন দেশের বৃহত্তর স্বার্থের প্রয়োজনে, তাদের আরো একটি কঠিন ও গুরুত্বপূর্ণ কাজ করতে হত। সে কাজটি হল—উচ্চ মহলের বড় বড় অফিসারদের মনোরঞ্জনের মধ্য দিয়ে রণসজ্জার অতি গোপন তথ্য সংগ্রহ করা। যতদূর জানতে পেরেছি, অনুভা সেন নেভিতে চাকরি নিয়েছিলেন ১৯৪২ সালের শেষের দিকে, আর উর্মিলা বাঙ্গ ১৯৪১ সালের মাঝামাঝি।

এখানে উল্লেখ করা প্রয়োজন যে, সর্বভারতীয় সেনাবাহিনীতে আমরা যে-বিদ্রোহের প্রস্তুতি চালাচ্ছিলাম এবং পেছনে যে নেতাজী সুভাষের নির্দেশ আছে, তা ব্রিটিশ সর্বপ্রথম জানতে পারল চতুর্থ মাদ্রাজ উপকূল রক্ষীবাহিনীর বিদ্রোহের পরে, ১৯৪৩ সালের গোড়ার দিকে। দ্বিতীয়বারে টের পেল নেভিতে এঁদের কাছে (অনুভা সেন ও উর্মিলা বাঙ্গ) যে-গোপন কাগজপত্র পেয়েছিল তার মধ্য দিয়ে ১৯৪৪ সালের ফেব্রুয়ারির গোড়ার দিকে। ফলে বিদ্রোহের পূর্ণাঙ্গ খবর পাবার আশায় এঁদের ওপরে অকথ্য অমানুষিক নির্যাতন চালানো হয়েছিল। তা আমরা বুঝতে পারলাম ৩১ মার্চ, ১৯৪৪ সালে সকাল বেলা, যখন আমাদের সকলকে মুলন্দ বন্দিশিবিরের মধ্যে খোলা চত্বরে এক জায়গায় জড় করা হল। আমি তাঁদের এই প্রথম এবং এই শেষ দেখা দেখলাম।

তাঁদের দেখে স্পষ্টই বোঝা যাচ্ছিল, কী-না অকথ্য অত্যাচার হয়েছে তাঁদের ওপরে! তাঁদের সমস্ত জামাকাপড় রক্তে ভেজা। কোনো কোনো স্থানে চাপ চাপ রক্ত শুকিয়েও আছে। নিম্নাঙ্গ থেকে পা বেয়ে তখনো রক্ত গড়াচ্ছিল। মুখমণ্ডলের প্রায় সর্বত্র দেখা গিয়েছিল বীভৎস কামড়ের চিহ্ন। কোনো কোনো স্থানের মাংসপিণ্ড ছিঁড়েও গিয়েছিল। তা দিয়েও রক্ত গড়াচ্ছিল। তাঁদের সুন্দর সুঠাম দেহের ওপরে পড়েছে নীল ছাপ। তবুও কিন্তু তাঁদের প্রখর দৃষ্টির মধ্যে একটা অনির্বচনীয় বজ্র-দৃঢ় প্রত্যাশা ছিল ; এবং তা ধরাও পড়ল তাঁদের উচ্চরবের ধ্বনির মধ্যে—'ভারতের বিপ্লব দীর্ঘজীবী হোক, আমাদের বিপ্লব দীর্ঘজীবী হোক।'

যাক, এবারে আমরা আবার পূর্ব কথায় ফিরে যাই। ওঁদের নিষ্ঠুরভাবে গুলি করে হত্যা করার পাঁচ মিনিট পরেই ডাণ্ডা-বেড়ি পরানো অবস্থায় সারিবদ্ধ ভাবে কড়া পাহাড়ায় মার্চ করিয়ে আমাদের নিয়ে যাওয়া হল রেল স্টেশনে। কাল-বিলম্ব না করে অপেক্ষমাণ একটি সামরিক ট্রেনে আমাদের নিয়ে গেল মুলতান সামরিক জেলে।

মুলতান সামরিক জেলকে যমপুরী আখ্যা দিলেও অত্যুক্তি হবে না। এপ্রিলের প্রথম সপ্তাহ, .৯৪৪ সাল। এখানে দেখা পেলাম চন্দ্র সিং গাড়োয়ালের। আমার তিনদিন আগে তাঁকে এখানে পাঠানো হয়েছে। তাঁর কাছে শুনলাম, স্থল-বাহিনীতে তিনি সেই নির্দিষ্ট ১৮ ফেব্রুয়ারিতেই আন্দোলন শুরু করেন। তাতে প্রচুর ক্ষয়ক্ষতি হয়েছে। অনেকেই সেই খণ্ডযুদ্ধে মারা গেছে। অবশেষে প্রবল শক্তির সাথে পাল্লা দিতে না পেরে এবং ভবিষ্যতে শক্তি অর্জন করে পুনরায় ব্রিটিশের বিরুদ্ধে যুদ্ধজয়ের আশায় তাঁর অনুগত পাঁচশ সশস্ত্র সৈন্য নিয়ে তিনি হিমালয়ের গভীর জঙ্গলে পালিয়ে যান। গোপনসূত্রে খবর পেয়ে সেখানেও ব্রিটিশ সৈন্য তাঁর পিছু ধাওয়া করে এবং তাঁর অতি গোপন আস্তানা ঘেরাও করে ফেলে। ঐ গোপন আস্তানা প্রকাশ হয়ে পড়ায় গাড়োয়াল বাধ্য হলেন আবার সম্মুখযুদ্ধে দাঁড়াতে। সেখানেও এক বড় রকমের খণ্ডযুদ্ধ হল। অনাহার, অনিদ্রা, গুলি-গোলার অভাব, তার ওপরে খাদ্যদ্রব্যের অভাব থাকায় পরিশেষে তিনি আত্মসমর্পণ করতে বাধ্য হলেন। সেই অনুগত পাঁচশ সৈন্যের মধ্যে শেষ পর্যন্ত মাত্র ছত্রিশ জন বেঁচে ছিল। আর সকলেই হিমালয়ের যুদ্ধে মারা গেছে। ঐ যুদ্ধে ইংরাজ পক্ষেরও একশ নিরানব্বই জন গোরা সৈন্য মারা যায়। গাড়োয়াল আরো বললেন, ঐ হিমালয়ের গভীর জঙ্গলে গোপন আস্তানার নিশানা ঠিক করে ব্রিটিশ পাইলটদের দিয়ে বোমারু বিমান থেকে বেশ কিছু ভারি বোমাও ফেলা হয়েছিল। তার ফলে সেখানে বড় বড় খাদের সৃষ্টি হয়েছে। লুইসগান ও মেশিনগান ব্যবহার তো করেছিলই। অদৃষ্টের পরিহাসে এমনই বিপর্যয় দেখা দিল যে, গাড়োয়ালের নিজের রাইফেলেও এমন একটিও গুলি ছিল না, যা দিয়ে তিনি আত্মহত্যা করতে পারেন। ক্ষতবিক্ষত অবস্থায় বাধ্য হলেন ধরা দিতে। কোর্টমার্শালের রায়ে তিনি

এবং তাঁর সহযোগী ছত্রিশ জন বীর স্বাধীনতা-সংগ্রামী আজ মুলতান সামরিক জেলে এসেছেন বাকি জীবনটুকু যাপন করতে।

তিনি আক্ষেপ করে আবার বললেন, 'আমার মরতে আপত্তি নেই, যদি ভারতবর্ষকে ব্রিটিশের হাত থেকে মুক্ত করতে পারতাম। ১১ তারিখের নৌ-বিদ্রোহের সাথে আমরাও যদি যুদ্ধ শুরু করতে পারতাম, তাহলে ব্রিটিশ একসঙ্গে স্থল, নৌ ও বিমানবাহিনীতে গোরা সৈন্য নিয়ে আমাদের পরাজিত করতে পারত না। গোরা সৈন্যের মোট সংখ্যা সেই অনুপাতে কম ছিল। একসঙ্গে তিন বাহিনীতে গোরা সৈন্য নামানো সম্ভব হত না। কিন্তু দুর্ভাগ্য আমাদের, ১১ তারিখের যুদ্ধারম্ভের খবর গোপন সংস্থার মারফৎ আমরা পেলাম ১৮ ফেব্রুয়ারির সন্ধ্যা বেলায়। অথচ পূর্ব নির্দিষ্ট ১৮ ফেব্রুয়ারি সকালবেলা থেকেই থানা বন্ধ্-এর আন্দোলন আরম্ভ করায় আমরা বিচ্ছিন্ন হয়ে পড়েছিলাম। নৌ-বিদ্রোহীদের দমন করে সেই গোরা সৈন্যদের কাজে লাগানো হল স্থল ও বিমানবাহিনীর বিরুদ্ধে। তার ফলে আমরা সবাই পরাজিত হলাম। নেমে এল মাথার ওপরে মৃত্যুর পরোয়ানা। এর জন্যে কে বা কারা দায়ী, সে-বিতর্কে না গিয়ে এইটুকু অবশ্যই বলা যায় যে, কেন্দ্রীয় গোপন সংস্থা থেকে ১১ ফেব্রুয়ারি সকাল থেকে আন্দোলনের প্রস্তাব ১০ ফেব্রুয়ারির গভীর রাতেই (নৌবাহিনীর ১১ ফেব্রুয়ারি সকাল থেকে আন্দোলন শুরু করার প্রস্তাব, ১০ ফেব্রুয়ারি রাত সাড়ে দশটার মধ্যে কেন্দ্রীয় গোপন সংস্থার অফিসে এসে যায়) ভুলাভাই দেশাইয়ের ওপরে স্থল ও বিমান-বাহিনীর অ্যাকশন কমিটির কছে গোপন পথে পৌছানোর দায়িত্ব অর্পণ করা হয়েছিল। কিন্তু তিনি খবর দিলেন ১৮ ফেব্রুয়ারির সন্ধ্যাবেলায়। আমাদের দায়িত্ববোধ যদি এইরূপ হয় তবে ভারতমাতা মুক্ত হবেন কী করে? আর যদিও বা তিনি মুক্ত হন কোনোও অজ্ঞাত কারণে, তাহলেও ভারতমাতা চির-সুখী হতে পারবেন না—এ আমার দৃঢ় বিশ্বাস।'

বিমানবাহিনীর পি কোট্টায়ামের দেখাও পেলাম এখানে আসার সাতদিন পরে। শুধু তিনি নন, তাঁর সঙ্গে এসেছেন আরো পঞ্চাশ জন সহযোগী যোদ্ধা। সেখানেও ঐ নির্দিষ্ট ১৮ ফেব্রুয়ারি বিদ্রোহ শুরু হয়েছিল। ১১ ফেব্রুয়ারির আন্দোলনের প্রস্তাব তাঁরা পেয়েছেন ১৮ ফেব্রুয়ারি বেলা ৩টার সময়। ফলে তাঁরাও আমাদের মত অকৃতকার্য হয়েছেন। পি কোট্টায়াম বললেন, 'আমরা, ভারতীয় পাইলটরা এবং গ্রাউণ্ড ইঞ্জিনিয়াররা ও অন্যান্য কর্মীরা, সবাই থানা বন্ধ্ করে জঙ্গী বিমানে বোমাসহ প্রস্তুত হয়ে ছিলাম। আশা ছিল, প্রয়োজনে কাজে লাগাবো। কেন্দ্রীয় গোপন সংস্থার যোগাযোগকারী সদস্য মহাশয় ১৮ ফেব্রুয়ারি বেলা ৩টা নাগাদ ১১ ফেব্রুয়ারির আন্দোলনের প্রস্তাবের অনুলিপি আমার হাতে দিয়ে বললেন, এই চিঠিটা পৌছতে দেরি হল বলে সে দুঃখিত। তবে নৌবাহিনীতে আন্দোলন হয়েছিল এবং তা মিটে গেছে। এখন সব শান্ত। আপনারাও আন্দোলন

-করছেন, ভালই হয়েছে। তবে খেয়াল রাখবেন, ধ্বংসাত্মক কাজে লিপ্ত হবেন না। অল্পের মধ্যেই মিটিয়ে ফেলার চেষ্টা করবেন।' পি কোট্টায়াম যেন প্রথমে অপ্রস্তুত হয়ে পড়লেন। তিনি অপ্রস্তুত হলেন দু'টি কারণে। তিনি বললেন, 'প্রথমতঃ ১১ ফেব্রুয়ারির আন্দোলনের খবর আজ (১৮ ফেব্রুয়ারি) পেলাম। প্রথম পরাজয় তো এখানেই হল। এখন আমাদের ওপরে আক্রমণের পালা। তাও বোধহয় কিছুক্ষণের মধ্যেই শুরু হয়ে যাবে। দ্বিতীয়তঃ, একজন কেন্দ্রীয় গোপন সংস্থার সদস্য হয়ে কী করে ঐ ধরনের প্রস্তাব আমার কাছে রাখলেন! বিশেষ করে আমি নিজে যেখানে সেই সংস্থার একজন সদস্য! তাছাড়া এই রকম গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিতে হলে গোপন সংস্থার সদস্যদের মিলিত বৈঠকেই তো তা নেওয়া সমীচীন, এককভাবে কেন?' এইভাবে আক্ষেপ প্রকাশ করে আবার বললেন, 'আমরা এখনো অনেক পিছিয়ে আছি। দেশাত্মবোধ স্বপ্ন-বিলাস থেকে আসে না, কৃচ্ছ্রতার মধ্যেই তার জন্ম। আর তা জন্মগত বৈশিষ্ট্যও বটে।'

তাঁর কাছে শুনতে পেলাম, সন্ধ্যার অন্ধকারে অতর্কিতে গোরা সৈন্যের দল তাঁদের ওপরে বম্বার্ড-কার ও মেশিনগানসহ আক্রমণ চালায় এবং কোনোরকম অস্ত্রধারণের সুযোগ না দিয়ে ব্রিটিশ পাইলট দিয়ে বোমারু বিমান আকাশে উড়িয়ে দেওয়া হল আক্রমণের নিশানা দিয়ে। উপর থেকে বোমা ফেলাও হয়েছিল, তার ফলে ঘটনাস্থলেই পঁচাত্তর জন ভারতীয় গ্রাউণ্ড-কর্মী, সাতজন গ্রাউণ্ড-ইঞ্জিনিয়ার এবং পঁয়ত্রিশ জন পাইলট মারা যায়। এই ঘটনা ঘটে পুনাতে।

দুঃখের বিষয়, ইতিহাসে বা অন্যত্র, ১৯৪৪ সালের সমগ্র ভারতীয় সশস্ত্র সেনা-বাহিনীর বিদ্রোহের কাহিনী শুনতে পাওয়া যায় না। অথচ এরই প্রেরণায় আবার ১৯৪৫ সাল থেকে ১৯৪৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সশস্ত্রবাহিনীতে (স্থল, নৌ ও বিমানবাহিনীতে) বিদ্রোহ দেখা দিয়েছিল। ১৯৪৪ সালের সশস্ত্র বিদ্রোহের ঘটনাকে এমনভাবে অপ্রকাশিত করে রাখা হয়েছিল যে কোনো জাতীয়তাবাদী সংবাদপত্র ঘটনা জানা সত্ত্বেও সংবাদ ছাপাতে পারে নি। তবুও 'ফ্রি প্রেস জার্নাল' 'নৌবাহিনীতে খাদ্য আন্দোলন' হেডিং দিয়ে সংক্ষিপ্ত কিছু খবর ছেপেছিল সাহস করে। তারিখটা ঠিক মনে করতে পারছি না, তবে অনেকদিন বাদে। তখনকার সময়ে পৃথিবীর সামগ্রিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে দ্বিতীয় বিশ্বযুদ্ধের কালোছায়ায় ঢাকা ব্রিটিশ সিংহরাজ তাঁর অর্ধভগ্ন নখদন্ত দিয়ে অতি সন্তর্পণে একদিকে যেমন 'ব্রিটিশ সাম্রাজ্যে সূর্য অস্ত যায় না'—এই আত্মম্ভরী অহমিকার প্রবাদবাক্যকে রক্ষা করার আপ্রাণ প্রচেষ্টা করছিল, অন্যদিকে সোনার ভারতকে চিরদিন নিংড়ে লুঠ করার অসীম লালসাকে ছলে-বলে-কৌশলে আঁকড়ে রাখার বাসনায় নিজের এতটুকু দুর্বলতাকেও বাইরে প্রকাশ হতে দিতে নারাজ ছিল। তাই, এই বিদ্রোহের অমর ইতিহাসের ঘটনাপঞ্জীকে অতি কঠোর ও নিষ্ঠুরভাবে গলা টিপে মেরে ফেলার পাকা ব্যবস্থা করেছিল। কিন্তু হায়, ইতিহাস যে অমর তা বোধহয় সাময়িকভাবে হলেও

মদমত্ত ব্রিটিশ সিংহ ভুলে গিয়েছিল। কিন্তু দেওয়ালের লিখন আজ বাস্তবে রূপ পেতে চলেছে।

এদিকে সুবলচন্দ্র ধর এবং মদনলাল সাকসেনার কোনো খবর আর পাওয়া গেল না। তাঁদের মুলতান বন্দিশিবিরে আনা হয় নি। কী হল, কোথায় গেলেন, কিছুই জানতে পারলাম না। তবে শেখ শাহাদত আলি তখনো যে ধরা পড়েন নি তা জানতাম। এর পরেও বিভিন্ন স্থান থেকে আরো পাঁচ হাজার বিদ্রোহী সৈনিককে এখানে আনা হয়েছিল।

মুলতান জেলে দিন কাটাচ্ছি। এখানকার দৈনন্দিন জীবনযাপন আরো ভয়াবহ বর্ণনারও অতীত। মধ্যযুগীয় যে-বর্বরতাপূর্ণ অত্যাচারের কাহিনী শোনা যায় এ-যেন তাকেও হার মানিয়েছে। প্রতিদিন আমাদের ওপরে রুটিনমাফিক যে-অত্যাচার চলত তা অত্যন্ত ভয়াবহ।

প্রতিদিন ভোর চারটায় আমাদের ঘুম থেকে তুলে সেল থেকে নিয়ে যেত জেল-পাঁচিলের চৌহদ্দির মধ্যে খোলা মাঠের বধ্যভূমির এক কুঠরিতে। এরকম কুঠরি ওখানে সারিবদ্ধভাবে ছিল প্রায় আড়াই হাজার। প্রত্যেক কুঠরিতে একজন করে বন্দিকে হাতে-পায়ে ডাণ্ডা-বেড়ি পরিয়ে ওপরে কড়িকাঠের সঙ্গে হ্যাণ্ড-কাপে শিকল এঁটে ঝুলিয়ে দিত। পরে শঙ্কর মাছের (যার গায়ে অসংখ্য কাঁটা থাকে) চাবুক মারা হত। পাঠান সৈন্যদের ওপরে আদেশ ছিল প্রতিদিন ত্রিশ মিনিট চাবুক মারতে হবে। কেউ যদি ঐ ত্রিশ মিনিট পূর্ণ হবার মধ্যে অজ্ঞান হয়ে পড়ত, তাহলে তাকে নামিয়ে ইনজেকসন দিয়ে চাঙ্গা করে নিয়ে জহ্লাদেরা আবার ঝুলিয়ে দিত বাকি সময়টুকু পূর্ণ করার জন্যে। এই পাঠান সৈন্যরা কী রকম আইনের দাস তা ভাবলে অবাক হতে হয়! অবশ্য এটা স্বাভাবিক, কারণ, মিলিটারিতে যে-পরিবেশে সৈন্যদের রাখা হয় (বর্তমানে এর কিছুটা পরিবর্তন ঘটেছে) তাতে সুকুমার-বৃত্তির মানুষগুলোও পশুতে পরিণত হতে বাধ্য হয়। আমি প্রথম প্রথম অজ্ঞান হয়ে যেতাম। ঐ একই দাওয়াই দিয়ে আমাকে চাঙ্গা করে আবার ঝুলিয়ে চাবুক মারা হত। আধঘণ্টা চাবুক মারার পরে আমাদের নামিয়ে নিচে মাটিতে শুইয়ে দেওয়া হত। একঘণ্টা পরে তুলে নিয়ে গিয়ে মেথরের কাজ করানো হত। মেথরের কাজ শেষ হলে হাড়ি-বালতি, বাসন-কোসন ইত্যাদি মাজা-ঘষার কাজে লাগাতো। এ-কাজের শেষে রুট মার্চে নিয়ে যেত। একঘণ্টা রুট-মার্চ করার পরে আমাদের রান্না-বান্নার কাজ দিত। ভলে ভাল খাবার আমাদের দিয়ে তৈরি করানো হত বটে, তা আবার আমাদের দিয়েই ঐ জেলের মধ্যে অথবা জেলের বাইরে অফিসার এবং অন্যান্য কর্ম-চারীদের কোয়ার্টারে পৌছানো হত। প্রতিজনের সঙ্গে থাকত দু'জন করে রাইফেল-ধারী প্রহরী। কেউ ক্ষুধার্ত হয়ে যদি কোনো খাবার খাওয়ার চেষ্টা করত, তবে তাকে সঙ্গে সঙ্গে গুলি করে হত্যা করা হত। কী বীভৎস ব্যাপার! বেলা এগারোটায় আমাদের খেতে দেওয়া হত। সে-খাবার তৈরি হত অন্য জায়গায়। লুচির মাপের

পাতলা দু'টো আটার রুটি এবং এক মগ জল।

খাওয়া-দাওয়ার আধঘণ্টা পরে আবার রুট-মার্চে নিয়ে যেত, চলত বিকেল চারটে পর্যন্ত। বিকেল পাঁচটায় আবার খাবার দিত, তা ঐ বেলা এগারোটায় যা দিত তাই। সমস্ত দিনে অন্য কোনোপ্রকার জল আমরা পেতাম না। সমস্ত দিনে-রাত্রে খাবার জল দুই মগ মাত্র। স্নান করতে দেবে না, তা ওখানে নিষিদ্ধ। যে-পোশাক পরে জেলে গিয়েছিলাম, তা আর খুলতে দেয় নি। পায়খানা-প্রস্রাবে জল ব্যবহার নিষিদ্ধ ছিল। তেল, সাবান ব্যবহার বা দাড়ি কামানো তো ছিল কল্পনা-বিলাস। এ যেন কবির ভাষায় :

'পাপ-দানবীর অত্যাচারে ডাকছে যে নর ত্রাহি ত্রাহি,
চিহ্ন সে যে মোর প্রকটের সন্দেহ তায় বিন্দু নাহি।'

আমাদের দৈনন্দিন জীবনের এই ছিল রুটিন। অচিন্তনীয় অমানুষিক নির্যাতন! বিংশ শতাব্দীতে এই বর্বর অত্যাচার চিন্তারও অতীত। কিন্তু আশ্চর্য হতে হয় এই ভেবে যে, এও ঘটেছে। এই প্রসঙ্গে মুলতান সামরিক জেলের একটা বর্ণনা দেওয়া প্রয়োজন। সমস্ত জেলটি অনুমান প্রায় তিন বর্গমাইল জায়গা জুড়ে অবস্থিত। মাঝে মাঝে দু'একটা ছোট-বড় পাহাড়ের টিলাও আছে। মাঝখানে একটি চারতলা গম্বুজ। তাকে সেনট্রাল টাওয়ার বা গুমটি বলা হত। সেই গুমটিকে কেন্দ্র করে তার চারিদিকে যদি একটা বৃত্ত বা মণ্ডল আঁকা যায়, তাহলে সেটিকে মোটামুটি হিসাবে জেলের বহিঃপ্রাচীর বলা যেতে পারে। প্রাচীরগুলো সুউচ্চ, কমপক্ষে পঁচিশ হাত। কেন্দ্রস্থ গম্বুজ থেকে দশটি ঋজুরেখা বা ব্যাসার্ধ দশদিকে গিয়ে মণ্ডলটিকে ছুঁয়ে আছে। এই দশটি মহল বা ব্লক। এই-ই হল মুলতান জেল। গম্বুজটি যেমন চারতলা, তেমনি প্রত্যেক মহলও চারতলা। প্রত্যেক তলায় এক লাইনে ২৪০টি কুঠরি। প্রত্যেক কুঠরিতে একটি করে লোহার গরাদ আঁটা দরজা আছে, কিন্তু কপাট বা door leaf নেই। পেছনে সাড়ে চার হাত উঁচুতে যে-ছোট জানালাটি আছে তাও দু' ইঞ্চি ঘন গরাদে আঁটা। ঘরে আসবাবের মধ্যে একহাত চওড়া তিনখানা নারকেল দড়ির খাটিয়া, আর ঘরের কোণে একটি আলকাতরা-মাখা মাটির ভাঁড়। প্রত্যেক কুঠরিতে তিনজনের বেশি লোক ধরে না। কিন্তু আমাদের কোনো কোনো সময় পাঁচজন থেকে সাতজন করে রাখা হত। প্রত্যেককে খাটিয়া দেওয়া হত না, বা আলাদা আলাদা ভাঁড় দিত না। ঐ ভাঁড় দেওয়া হত যদি রাতে কেউ মলমূত্র ত্যাগ করে তার জন্য। যে-নারকেল দড়ির খাটিয়ার কথা বলা হত তাতে ঘুম হত খুব সজাগ থেকে। কারণ একটু অসাবধানে পাশ ফিরলেই মাথা ঠুকে গিয়ে ভূমিশয্যা নিতে হত।

কুঠরিগুলো অবস্থিত ছিল এক সারিতে। তাদের সামনে দিয়ে তিন-চার হাত চওড়া বারান্দা চলে গিয়েছে। বারান্দাটি গরাদে ঘেরা। তার মাঝে মাঝে থাম এবং থামগুলির গায়ে খিলানের মাঝে লোহার শিকের দরজা। এ-দরজা খুলবার

নয়, খিলানে আঁটা। সব দালানগুলির মুখ গুমটিতে গিয়ে যুক্ত হয়েছে। এখানে লাইনে বা করিডরে প্রবেশ করবার ফটক। রাত্রে এ-ফটক বন্ধ হয়ে যায়। কুঠরিগুলি বন্ধ হয় লোহার হুড়কায়। তালা দেবার স্থান বাইরে দেওয়ালের গায়ে, ভেতর থেকে তালা বা হুড়কার মুখ হাতে পাওয়া যায় না।

রাতে প্রতি লাইনে কুড়িজন করে ওয়ার্ডার-সৈন্য থাকে। এরাই প্রহরী। প্রতি তিনঘণ্টা অন্তর টর্চ হাতে চারজন করে লাইনের এমোড় থেকে ও-মোড়ে ঘুরতে থাকে এবং কুঠরির মানুষ-পশুগুলি কী করছে তা লক্ষ্য করে। সমস্ত জেলের দশটি ব্লকের চল্লিশটি লাইনে একসঙ্গে আটশ ওয়ার্ড বা সান্ত্রী এমনি ঘুরে ঘুরে নিজের পালা শেষ হলে অন্যকে জাগিয়ে দেয়। এইভাবে পালাক্রমে আটশ সান্ত্রী এই জেলে দুঃসাধ্য সাধনে নিশি ভোর করে। গুমটিতে চারজন সিপাহি টর্চ হাতে উপগ্রহের মত অবিশ্রান্ত ওপর নিচে ঘুরতে থাকে। তারা এক এক ব্লকের কাছে আসে আর সেই লাইনের ওয়ার্ডার হাঁক দিয়ে রিপোর্ট দেয়। এই পুলিশে ও লাইনের ওয়ার্ডারে ভক্ষ ভক্ষকের সম্বন্ধ। কারণ, ওয়ার্ডার কখনো দৈবাৎ ফাঁকি দিলে বা টর্চ মাটিতে রাখলে সান্ত্রীর (সামরিক পুলিশ) রিপোর্টে বা নালিশে তাকে শাস্তি ভোগ করতে হয়।

বিদ্রোহী বন্দি-কয়েদিদলকে নিয়ে জেলের গেট পার করিয়ে বাগানের কাছে সার করে দাঁড় করানো হল। এটাই ওখানকার নিয়ম। জেলার সাহেব প্রথমেই একবার কয়েদিদের দেখে রাখেন। অবশ্য এই প্রথম আর এই শেষ। তেরো মাসের মধ্যে আমি আর তাকে দেখতে পাই নি। নতুন কয়েদিরাই ভাগ্যবান, কেবলমাত্র তাদেরই তিনি দেখা দেন। জেলার সাহেব মিঃ হেনরি এখানে কয়েদিদের সামনে আবির্ভূত হলেন। এসেই এক লম্বা বক্তৃতা আরম্ভ করলেন, 'এই পাঁচিল দেখেছ, এ খুব উঁচু। কিন্তু এও অনেকে ডিঙিয়ে পালাবার চেষ্টা করে। ফলে তার মৃত্যু ঘটে। কখনো মনে করো না, এখান থেকে পালানো অত সোজা। চারদিকে অনেক মাইল পর্যন্ত ঘন বন-জঙ্গল ও বিপদসংকুল পাহাড়-পর্বত। আর আছে এই পাঁচিলেরই গায়ে বাইরের দিকে বড় বড় খাদ। বনে-জঙ্গলে হিংস্র পশু তো আছেই। মানুষ দেখলেই হত্যা করবে। আর আমাকে দেখতে পাচ্ছ তো? আমার নাম ডি হেনরি। ভাল মানুষের কাছে আমি খুবই ভাল, লোকের ভাল করতেই আমি চাই; কিন্তু বাঁকার কাছে আমি চারগুণ বাঁকা। যদি আমার অবাধ্য হও তাহলে ভগবান তোমাদের সহায় হতে পারেন, কিন্তু আমি যে হব না, সেটা স্থির জেনে রাখো। আর একটা কথা জেনে রাখো যে, এই মুলতান জেলের চার মাইলের মধ্যে ভগবান আসে না।'

এই জেলের চৌহদ্দির মধ্যে নির্যাতনে দীর্ঘ তের মাস কাটাবার পরে ১৯৪৫ সালের মে মাসের প্রথম সপ্তাহে আমি ছাড়া পেলাম বটে, কিন্তু বাঁচার কোনো আশাই ছিল না। বাঁচার আশা আর নেই জেনেই ওরা আমাকে ছেড়ে দিল, আমার

আমার পকেটে একটা ওয়ারেন্ট পাশ দিয়ে। গন্তব্যস্থল হাওড়া স্টেশন। কোন ট্রেনে তুলে দিল তাও জানবার অবস্থা আমার ছিল না। দীর্ঘ তের মাস ঐ অবস্থায় থেকে আমি একরকম অথর্ব জ্ঞানশূন্য হয়ে গিয়েছিলাম। কোনো কিছুই চিনতে পারতাম না, কোনোকিছুই বুঝতে পারতাম না। কেউ কাছে এলে তাকেও চিনতে পারতাম না। কেউ ডাকলে, তার স্বর আমার কানে ঢুকত না। মৃত্যুর পূর্ব-মুহূর্তের সমস্ত লক্ষণই দেখা দিয়েছিল। এই অবস্থায় কত লোক যে ওখানে প্রাণ হারিয়েছে তার হিসাব রাখা দুঃসাধ্য। যে-কেউ মারা গেলে তাকে উঁচু পাঁচিলের বাইরে খাদের মধ্যে ফেলে দিত। আর ঐ মৃতদেহ শিয়াল-কুকুর-শকুনে খেয়ে নিত, অথবা পচে গলে মাটি হয়ে যেত। আমার অনুমান, তিন হাজারের ওপর ভারতীয় সৈন্য ঐ সময়ে মারা গিয়েছিল। অবশ্য আমার যে-পর্যন্ত জ্ঞান ছিল সেই পর্যন্ত বলতে পারি। কবির ভাষায়:

'মৃত্যু-শ্মশান মাঝেতে আজি রে,
কে যেন স্বরগ-গীতি গায়।
মুখে গেছে তাই ভীষণ কালিমা,
দীপ্ত হইল বিশ্বময়।'

১৯৪৫ সালের মে মাসে আমি ছাড়া পেয়েছিলাম। শুধু আমিই নই, আমরা দেড় হাজার মৃত্যুপথ যাত্রী বিদ্রোহী ছাড়া পেয়েছিলাম। স্বীকার করতেই হবে, এর পিছনে ভারতের তখনকার দিনের যুব ছাত্রদের বিরাট অবদান আছে। চিরদিনই দেশের যুবসম্প্রদায় এবং ছাত্র সম্প্রদায় দেশের ও দশের সার্বিক মঙ্গলার্থে সর্বাগ্রে আত্মদান করেই দেশের ও দশের মঙ্গল আনয়ন করেছে। আমাদের ক্ষেত্রেও তাই ঘটেছিল।

পূর্বেই বলেছি, মুলতান সামরিক জেলে কোনো বন্দি মারা গেলে তাকে জেলের উঁচু পাঁচিলের বাইরে পাহাড়ের খাদের মধ্যে ফেলে দেওয়া হত। আর ঐ মৃতদেহ শিয়াল-কুকুর-শকুনে খেয়ে নিত, অথবা পচে গলে মাটি হয়ে যেত।

একদিন ঘটনাক্রমে মুলতানের কিছু ছাত্র পাহাড়ী খাদের ওপরে জেলের পাঁচিলের বিপরীত দিকে সরু পায়ে-হাঁটা রাস্তা দিয়ে কোনো কাজে অন্য কোথাও যাচ্ছিল। ঐ মৃতদেহ এবং পচা-গলা মাংসপিণ্ড হাড়গোড় দেখে তারা আঁতকে উঠল। প্রথমে তো হতবাক! পরে তাদের স্মরণে এল যে, অনেকদিন পূর্বে মিলিটারিতে যে-বিদ্রোহের কথা শুনতে পেয়েছিল, এ বোধহয় সেই সব বিদ্রোহী সৈনিকদেরই মৃতদেহ। তারা শুনেছিল ঐ বিদ্রোহী সৈন্যদের এই মুলতান মিলিটারি জেলেই রাখা হয়েছিল। ব্রিটিশ তাঁদের হত্যা করে এইভাবে পাহাড়ের খাদে ফেলে রেখেছে। জেলে নিশ্চয়ই এখনো অনেক বন্দি রয়েছে। এর প্রতিকার হওয়া একান্ত প্রয়োজন।

ক্রমে ক্রমে এই ঘটনা মুলতান ছাড়িয়ে রাওয়ালপিণ্ডি হয়ে আছড়ে পড়ল

করাচীতে। সেখান থেকে ছাত্রদের উত্তাল বিক্ষোভের ঢেউ এসে লাগল বাংলা, পাঞ্জাব, উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট ও মধ্যপ্রদেশের ছাত্র ও যুবসমাজের গায়ে। গোটা ছাত্র ও যুবসমাজ ক্ষেপে গেল। সাবিক আন্দোলন শুরু হল। বহু ছাত্র ও যুবক গ্রেপ্তার হল। করাচী ও বোম্বাইতে তিনজন ছাত্র গুলিতে প্রাণ দিল। এ-ঘটনা গুরুত্ব পেল, গুলজারিলাল নন্দের মাসিক পত্রিকা 'লেবর' ও এস নটরাজনের 'ফ্রি প্রেস জার্নাল'-এ সম্পাদকীয় মন্তব্যসহ প্রকাশিত হওয়ায়। দেশের বিভিন্ন প্রান্তে দাবি উঠল, সমস্ত রাজনৈতিক, বিশেষ করে ভারতীয় সশস্ত্র বাহিনীর বিদ্রোহী সৈনিকদের মুক্তি দিতে হবে। সারা দেশে খুবই চাঞ্চল্যের সৃষ্টি হল। তখন ১৯৪৫ সাল, ফেব্রুয়ারি মাস।

একদিকে ভারতের বাইরে হতে নেতাজীর তীব্র আক্রমণ, অপরদিকে দেশের অভ্যন্তরে ব্রিটিশ-বিরোধী মারমুখো আন্দোলন। এরই মধ্যে ভারতীয় বাহিনীর বিদ্রোহ—ব্রিটিশরাজ তখন দিশেহারা। তখন চাপে পড়ে সামরিক কর্তৃপক্ষ ঠিক করল, যাদের মৃত্যু সুনিশ্চিত, তাদের ছেড়ে দিতে হবে। তারা ভাবল এখানে তো মারা যেতই, তা এখানে না-মরে বাড়ি গিয়ে বা বাইরে গিয়ে মরুক। তারা ভাবল, অনেকে হয়ত পথেই মারা যাবে, বাড়ি পর্যন্ত যাবার সুযোগটুকুও পাবে না। তাই ঐ অবস্থায় আমাদের দেড় হাজার বাছাই-করা বন্দির একটা দলকে ছেড়ে দেওয়া হল। জানিনা, কোথায় আমার পরিণতি! দেশের ছাত্র ও যুব সমাজের সেদিনের অশেষ বীরত্বপূর্ণ লড়াইয়ের প্রচেষ্টায় আমি এখনো বেঁচে আছি। তবে বেঁচে আছি অর্ধাহার অনাহার-জনিত হৃদরোগের রুগী হিসেবে।

বর্তমানে জানতে পেরেছি, ঐ ছাড়া-পাওয়া দেড় হাজার মৃত্যুপথ-যাত্রা বিদ্রোহী সৈনিকদের মধ্যে একমাত্র আমিই নাকি বেঁচে আছি। মনে হয়, একথা সত্য। কেননা যদি কেউ বেঁচেই থাকবেন, তাহলে ভারত সরকার পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে একমাত্র আমাকেই বা অনুরোধ জানালো কেন—ভারতের নৌ বিদ্রোহের পূর্ণাঙ্গ ইতিহাস লিখতে?

আমার হাওড়া স্টেশনে এসে পৌছনোর পরের ঘটনা আরো অদ্ভুত এবং অবিশ্বাস্য। অবশ্য এসব ঘটনা আমি ভাল হবার পরে শুনেছি। যেসব মেথররা আমাকে পরে দেখতে এসেছিল—তাদের মুখেও শুনেছি।

হাওড়া স্টেশনে ট্রেন এসে পৌছলে সবাই নেমে গেল। ট্রেন তখন খালি, মেথররা ট্রেন পরিষ্কার করতে এসে দেখল সামরিক বাহিনীর জন্য নির্দিষ্ট কামরায় মিলিটারির ময়লা পোশাকপরা এক অর্ধমৃত রুগ্ন লোক মৃত্যুর অপেক্ষায় পড়ে আছে। তখন ওরা তিন-চারজন মিলে আমাকে ধরাধরি করে হাওড়া স্টেশনের মেন গেটের পাশে নিয়ে এসে একটা বড় থামের গায়ে ঠেস দিয়ে বসিয়ে রাখল। ওদের ধারণা ছিল, আমার কোনো আত্মীয়স্বজন হয়তো আসবে, তারাই নিয়ে যাবে। আর যদি কেউ না-আসে তাহলে আমাকে সামরিক

হাসপাতালে পাঠাবে। যা কিছু হবার সেখানেই হবে। ওরা নাকি বলাবলি করছিল, 'ওরে, মরে নি, প্রাণ এখনো আছে।' কিন্তু কী আশ্চর্যভাবে যোগাযোগ ঘটল, ভগবানের কি অসীম অনুগ্রহ, এই ঘটনার আধঘণ্টা পরে শ্রীরামপুরের একটা লোকাল ট্রেন এসে হাওড়া স্টেশনে থামল। এই ট্রেনে আমার মেজ ভাই হরিপদ ভট্টাচার্য শ্রীরামপুরের শিষ্যবাড়ি থেকে বাসায় ফিরছিলেন। তিনি মেন গেট দিয়ে হন হন করে বেরিয়ে বাসে ওঠার জন্যে ছুটছিলেন।

বেরিয়ে যাওয়ার সময়ে অযাচিতভাবে আমার দিকে একবার তাকিয়েছিলেন মাত্র। প্রথমে কিন্তু তাঁর কোনো প্রতিক্রিয়া হল না। কেননা তাঁরা সবাই যখন লোকমুখে শুনেছিলেন যে, নৌবাহিনীতে বিদ্রোহ হয়েছে তখন তাঁরা ধরে নিয়েছিলেন, আমাদের নিশ্চয়ই গুলি করে মেরে ফেলা হয়েছে। অতএব আমার বিষয়ে চিন্তা করা অবাস্তর। বিশেষতঃ আমি তো মৃত্যু জেনেই পথে পা বাড়িয়েছিলাম। কিন্তু কী যেন আবার তাঁর মনে উঁকি দিয়ে উঠল। তিনি ভাবলেন, যাই, দেখি একবার। সামরিক বিভাগের লোকটাকে গিয়ে একটু দেখি। মানুষ প্রকৃতির এই বোধহয় নিয়ম। বিশেষভাবে সমগোত্রীয় যখন কেউ থাকে তার নিকট-আত্মীয়। এখানে মেজদার এক ভাই, অর্থাৎ, আত্মীয় সামরিক কর্মচারী। তাই বোধহয় এই সামরিক বিভাগের লোকটাকে মুমূর্ষু অবস্থায় একটিবার দেখে তাঁর হৃদয়ে সমগোত্রীয় ভাবাদর্শের সমবেদনার সঞ্চার হয়েছিল। এখানেই মানুষের সুকুমার-বৃত্তিনিচয়ের পরিচয় মেলে। সে আবার ভাবল, তবে আমাদের 'ফণী' নয় নিশ্চয়ই! কী আর বলব! মেজদা আবার ফিরে এল এবং আমাকে নাকি তীক্ষ্ণভাবে নিরীক্ষণ করে চিনতে পেরে আমার মুখের ওপরে মুখ রেখে জোরে বলে উঠলেন, 'ওরে, তুই ফণী না?' আমি কোনো কথা বলতে পারি নি। শুধু একটা ক্ষীণ আওয়াজ আমার কানে এসেছিল। তাতে নাকি আমি শুধু দু'টো চোখ একটু মেলেছিলাম, তার পরের ঘটনা আর কিছুই জানি না। তারপরে জানতে পারলাম, মেজদা আর কোনো কথা না-বলে তাড়াতাড়ি একটা ট্যাকসি ডেকে আমাকে ধরাধরি করে তুলে নিয়ে সোজা বাসায় নিয়ে আসে এবং দীর্ঘদিন ধরে আমার চিকিৎসা করায়। ফলে, ভগবানের কৃপায় প্রাণে বেঁচে গেলাম এবং একটু মনুষ্যাকৃতি লাভ করলাম। কিন্তু আমার পূর্ব-স্বাস্থ্য আর ফিরে পেলাম না।

ভারতের নৌ বিদ্রোহের প্রথম অধ্যায়ের বর্ণনা প্রসঙ্গে একটা কথা মনে রাখা প্রয়োজন যে, ভারতীয় সশস্ত্রবাহিনীতে (স্থল, নৌ ও বিমানবাহিনীতে) কেন্দ্রীয় গোপন সংস্থার মাধ্যমে যে-সমস্ত দেশপ্রেমিক তরুণ (যাঁদের বয়স উনিশ থেকে পঁচিশের মধ্যে) প্রবেশ করেছিল সশস্ত্রবাহিনীতে বিদ্রোহ ঘটিয়ে দীর্ঘদিনের কলংকিত শৃঙ্খলিত ভারতমাতাকে মুক্ত করার মানসে, তাঁরা বেশির ভাগই ছিলেন কংগ্রেস সোস্যালিস্ট পার্টি এবং ফরওয়ার্ড ব্লকের একনিষ্ঠ কর্মী। তবে ভারতীয়

কম্যুনিস্ট পার্টির কর্মীসংখ্যাও একেবারে কম ছিল না। এর পরের স্থানই হল কংগ্রেস ও মুসলিম লিগের। দেশের জনগণের আশা-আকাঙ্ক্ষা কিন্তু তখনো পূর্ণ হল না। তারা আশা পোষণ করতে লাগল :

'আনো নূতন প্রভাত, আনো নূতন জীবন ;
ভারতে ফিরিয়ে আনো নব বৃন্দাবন।'

# দ্বিতীয় অধ্যায়

**One step forward, two steps back.**

মহান লেনিনের মহান নির্দেশ কার্য-পরম্পরায় আমাদের ওপরেও বর্তালো। আমরা আপাতত আন্দোলনের যে-পর্যায়ে এসে পৌঁছেছিলাম সেখান থেকে যাতে পিছিয়ে না পড়ি, যে-স্তরে এসে পা রেখেছি সেখানে যাতে দু'টো পা-ই শক্ত করে রাখতে পারি, এবং ভবিষ্যতে পায়ের তলায় মাটিকে দৃঢ় রেখে আবার যাতে শক্ত আঘাত হানা যায় তার জন্যে দেশের তথা সমগ্র পৃথিবীর পরিস্থিতি ভালভাবে নিরীক্ষণ ও গতিপ্রকৃতি পর্যবেক্ষণ করে চলতে লাগলাম। আমি তখন পর্যন্ত অসুস্থই ছিলাম। কিন্তু অসুস্থ অবস্থায় থেকেও দেশের তথা সমগ্র পৃথিবীর রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক ও বৈষয়িক সবরকম অবস্থার গতিপ্রকৃতি পর্যবেক্ষণ করে চলা স্তব্ধ হল না। চলতে থাকল জ্ঞান-সাধনা। কারণ, ভারতে 'নতুন প্রভাত' আনবে যে-নবজাতক তাকে তো নবজন্ম লাভ করাতে হবে। তারই কর্মপ্রচেষ্টা চলতে থাকল দিকে দিকে। আপাতত সংগ্রামের হাতিয়ার তুলে রাখা হল জ্ঞানচর্চার নিমিত্তে।

এ-সময়েই হঠাৎ চার যায়গা থেকে চাকরির প্রস্তাব পেলাম। একেবারে সোজা-সুজি চাকরিতে যোগ দেওয়ার চিঠি। কিন্তু অবাক হলাম যে আমি কোথাও চাকরির জন্য দরখাস্ত করি নি। কারণ, আমার স্বাস্থ্য কাজ করার উপযুক্ত তখনো হয় নি এবং আমার বাড়ির শুভাকাঙ্ক্ষীরা চান নি যে আমি এরকম শারীরিক অবস্থায় চাকরি করি। একসঙ্গে চারটি বিখ্যাত প্রতিষ্ঠানের চাকরির প্রস্তাব! কিন্তু এর কারণ কী? বড়দার কথাই ঠিক মনে হল। তিনি বলেছিলেন যে, এটি ইংরেজদের একটি সুচতুর কৌশল। আন্দোলন হতে বিমুখ করার জন্যই আমাকে এসব লোভনীয় প্রস্তাব দিচ্ছে। তাঁর পরামর্শমত আপাতত রেলওয়ের অফিসার পদ গ্রহণ করলাম। আরো অদ্ভুত ব্যাপার এই যে আমার জন্য তৎকালীন রেলওয়ে কর্তৃপক্ষ চাকরির শর্তাবলী অনেক শিথিল করেছিল। হতে পারে, ইংরেজদের উদ্দেশ্য ছিল আমাকে রাজনীতি হতে দূরে সরিয়ে রাখার।

লর্ড ওয়াভেল ১৯৪৫ সালের মার্চ মাসে ব্রিটিশ সরকারের সাথে পরামর্শের জন্য লণ্ডন যান। তাঁর ভারতে প্রত্যাবর্তনের (১৯৪৫ সালের ৪ জুন) কয়েকদিন পরে (১৯৪৫ সালের ১৪ জুন) ভারত-সচিব অ্যামেরী কমন্স সভায় একটি বিবৃতি দেন। বিবৃতিতে বলা হয়, '১৯৪২ সালের মার্চ মাসের প্রস্তাব কোনোরূপ পরিবর্তন বা সর্তসাপেক্ষে না-রেখে পুরোপুরি বহাল থাকল।' নতুন সংবিধান রচনার আগে গভর্নর জেনারেলের শাসন পরিষদকে পুনর্গঠিত করার প্রস্তাব করা

হল। গভর্নর জেনারেল ও প্রধান সেনাপতি ব্যতীত (প্রধান সেনাপতি যুদ্ধ-সচিবের পদে বহাল থাকবেন) শাসন পরিষদের অন্য সদস্যগণ ভারতীয় রাজ-নৈতিক নেতৃবৃন্দের মধ্য থেকে সরকার কর্তৃক মনোনীত হবেন। শাসন পরিষদের সদস্য মনোনয়নে প্রধান প্রধান সম্প্রদায়ের সমভার প্রতিনিধিত্ব (balanced representation) থাকবে, এর মধ্যে মুসলমান ও বর্ণ হিন্দুদের আনুপাতিক হার হবে সমান সমান। বৈদেশিক দপ্তর গভর্নর জেনারেলের হাত থেকে শাসন পরিষদের একজন ভারতীয় সদস্যের হাতে দেওয়া হবে। তবে ভারতের প্রতি-রক্ষার অংশ হিসাবে উপজাতীয় ও সীমান্ত সম্পর্কিত বিষয়গুলি এই দপ্তরের অন্তর্ভুক্ত হবে না। বিবৃতিতে এইরূপ আশা প্রকাশ করা হল যে, কেন্দ্রের সহযোগিতার ছাপ প্রদেশগুলিতেও পড়বে এবং যে-সমস্ত প্রদেশে ৯৩ ধারায় (১৯৩৫ সালের আইনের) শাসন চলছে সেখানে প্রধান দলগুলির সহযোগিতার (qualition) ভিত্তিতে দায়িত্বশীল সরকার গঠিত হবে।

কংগ্রেস ওয়ার্কিং কমিটির সদস্যদের মুক্তিদান করা হল ১৯৪৫ সালের ১৬ জুন এবং সেই বছরে জুন-জুলাই মাসে সিমলায় নেতৃবৃন্দের এক সম্মেলন অনুষ্ঠিত *হল। শাসন পরিষদের গঠন সম্পর্কে সম্মেলনে কোনো মতৈক্য হল না। কংগ্রেস* দু'জন কংগ্রেসী মুসলমানকে শাসন পরিষদের অন্তর্ভুক্ত করার দাবি তুললে জাতীয় সংগঠন হিসাবে শুধুমাত্র হিন্দুদের মনোনয়নের অধিকার গ্রহণ করতে কংগ্রেস স্বীকৃত হল না। মহম্মদ আলি জিন্না দাবি করলেন যে, পরিষদের সমস্ত মুসলিম লিগই নির্বাচন করবে। লর্ড ওয়াভেল ঘোষণা করলেন, সম্মেলন ব্যর্থকাম হয়েছে। তৎকালীন কংগ্রেস সভাপতি মৌলানা আবুল কালাম আজাদ মন্তব্য করে-ছিলেন যে দেশের প্রগতিকে রুদ্ধ করতে মুসলিম লিগকে বড়লাটই সাহায্য করছেন।

সিমলা সম্মেলনের ব্যর্থতার পর, ব্রিটেনে শ্রমিক দল (Labour Party) ক্ষমতায় অধিষ্ঠিত হওয়ায় এবং যুদ্ধে পরবর্তীকালে আন্তর্জাতিক জটিলতা ক্রমাগত বৃদ্ধি পাওয়ার ফলে ভারত সম্পর্কে ব্রিটিশ-নীতির ধারার পরিবর্তন সূচিত হল। আজাদ হিন্দ ফৌজের কয়েকজন সেনানীর বিচারে জনগণ বিক্ষুব্ধ হয়ে ওঠে। এই বীর যোদ্ধাদের আদর্শের প্রতি সম্পূর্ণ সমর্থন জ্ঞাপন করায় কংগ্রেসের জনপ্রিয়তা বৃদ্ধি পেল। স্থির হল, ১৯৪৫-৪৬ সালে শীতকালে কেন্দ্রীয় ও প্রাদেশিক বিধান-মণ্ডলীগুলির নির্বাচন অনুষ্ঠিত হবে। ১৯৪৫ সালের সেপ্টেম্বর মাসে লর্ড ওয়াভেল ঘোষণা করলেন যে, নির্বাচন-পর্ব শেষ হলে একটি সংবিধান-রচনাকারী সংস্থা নিয়োগ করা হবে এবং প্রধান রাজনৈতিক দলগুলির সমর্থন নিয়ে বড়লাটের শাসন-পরিষদ পুনর্গঠিত হবে।

নির্বাচনের ফলাফলে দেখা গেল যে, সমস্ত প্রদেশেই অ-মুসলমান আসনগুলি এবং উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশের বেশির ভাগ মুসলমান আসন ও যুক্তপ্রদেশ, মধ্যপ্রদেশ, বিহার, আসামের কতকগুলি মুসলমান আসন কংগ্রেস লাভ করেছে।

উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ ব্যতীত সমস্ত প্রদেশের বহু মুসলমান আসন মুসলিম লিগ পেল। বঙ্গদেশ ও সিন্ধুদেশ ব্যতীত অন্য সমস্ত প্রদেশে কংগ্রেস মন্ত্রিসভা গঠন করল। সর্বত্রই নিখাদ কংগ্রেসী মন্ত্রিসভা গঠিত হল, কেবল পাঞ্জাবে কংগ্রেস, আকালী শিখ, ইউনিয়নিস্ট হিন্দু ও মুসলিম লিগ নিয়ে গঠিত হল যুক্তদলীয় মন্ত্রিসভা।

এই অবস্থার মধ্যে ১৯৪৫ সালের শীতকালে ব্রিটিশ পার্লামেণ্টের এক প্রতিনিধিদল ভারতে রাজনৈতিক পরিস্থিতি সম্পর্কে সরাসরি অভিজ্ঞতা লাভের জন্য এদেশে আসেন, ফলে তখন দেশে এক বিরাট আলোড়নের সৃষ্টি হয়। ভারতের একপ্রান্ত থেকে অপর প্রান্ত পর্যন্ত স্বাধীনতার উদগ্র বাসনার অভিব্যক্তি ফেটে পড়ল। এই তরঙ্গের ধাক্কা দেশী-বিদেশী সরকারি-বেসরকারি সমস্ত সংগঠনের গায়ে লাগল; সেই আলোড়নের ঢেউ ভারতীয় সশস্ত্র বাহিনীতেও আলোড়ন তুলল। আবার শোনা গেল সাজ-সাজ রব। বলা-বাহুল্য, আমি যখন একটু সুস্থ হয়ে উঠি, তখন ঐ সেনাবাহিনীতে আন্দোলন শেষ হয় নি ভেবে আবার গোপন সংস্থার সাথে যোগাযোগ করবার চেষ্টা করি এবং সশস্ত্র বাহিনীর বাইরে থেকে ভেতরে আন্দোলন গড়ে তুলবার ইচ্ছা পোষণ করতে থাকি। ঐ সময়ে কেন্দ্রীয় গোপন সংস্থার অন্যতম সদস্য আর এস রুইকর আমার খোঁজে এলেন কলকাতায়। এখানে বলে রাখা প্রয়োজন, ১৯৪৫ সালের ভারতীয় সেনাবাহিনীতে বিদ্রোহ সাময়িক ভাবে ব্যর্থ হলেও কেন্দ্রীয় গোপন সংস্থা ভেঙ্গে যায় নি। যে-সকল সদস্য লড়াইয়ে মারা গেছে, কেবলমাত্র তাদের স্থলে নতুন সদস্য গ্রহণ করা হয়েছিল। যে ভাবেই হোক, রুইকর আমার খোঁজ পেয়ে একসময়ে এসে উপস্থিত হলেন কলকাতার নব্বই নম্বর বি টি রোডস্থ রেলওয়ে শ্রমিক সংগঠনের অফিসে। বিকেল তখন সাড়ে পাঁচটা। তিনি আমাকে ওই অবস্থায় দেখে খুব আনন্দ প্রকাশ করলেন। তাঁর ধারণা ছিল, আমি তখনো অসুস্থ অবস্থায় শুয়ে আছি।

সবিশেষ আলোচনার পরে, আমিও মনে করলাম, ওই সশস্ত্র সেনাবাহিনীতে এখনো আমাদের আন্দোলন শেষ হয় নি। অতএব, আবার গোপন সংস্থার সংগে যুক্ত থেকে আমার পুরনো কর্মক্ষেত্র বোম্বের মাটিতে দাঁড়িয়ে সশস্ত্র বাহিনীতে বিদ্রোহ ঘটানো আমার কর্তব্য। তবে তা বাহিনীর কর্মচারী হয়ে নয়, বাইরের সংগঠক হিসেবে। আমি রুইকরকে কথা দিলাম, আগামী নভেম্বর মাসে কলকাতা থেকে বোম্বের দিকে রওনা হব। তারপরে তিনি শ্রমিক-সংগঠনের কিছু কিছু কাজ-কর্ম দেখলেন এবং আনন্দও পেলেন। এরপরে তিনি তাঁর কলকাতার দলীয় অফিসে চলে গেলেন।

আবার এক গুরু দায়িত্ব গ্রহণ করলাম দেশের ও দশের স্বার্থে। সার্বিক-হিতার্থে বলা যায় আমারও স্বার্থে। কারণ, দেশের স্বার্থ মানেই হল, আমারও স্বার্থ। দেশ স্বাধীন হলে আমরাও স্বাধীন হব। দেশ জাগলে আমিও জাগব। দেশ সুখী ও সমৃদ্ধিশালী হলে আমিও সুখী ও সমৃদ্ধ হব। এই তো নিয়ম। এইতো

প্রগতির ধারা। প্রকৃতি-জগতেও এই ধারা বর্তমান। প্রকৃতিতে যা ঘটছে, মানব-সমাজেও তা আবর্তিত হচ্ছে। আমরা সময়ে সময়ে অহমিকা বলে তা না বুঝে উলটো পথে চলতে থাকি। আর তার ফলেই আমাদের সামনে সামগ্রিক-ভাবে কখনো কখনো দেখা দেয় বিপদ! এই বিপদকেই জয় করতে হবে।

দায়িত্ব যখন নিয়েছি, তখন তা পালনও করতে হবে। ঠিক করলাম, আমার রেলওয়ের অফিস থেকে অন্তত তিন মাসের ছুটি নিতে হবে এবং তা আমি চাইলে, পেয়েও যাব বোধহয়। তবে একটু কিন্তু থেকে যাচ্ছে। সেই কিন্তুটি হল, সন্থ কেবল চাকরিতে ঢুকেছি, ভবিষ্যৎ বলা কঠিন। তবে চেষ্টা করব। ছুটি না-পেলে চাকরিটি খতম করেই যাব। তবু যেতেই হবে। এযে নিশির ডাক!

মধুপুরে হাওয়া বদলের অছিলায় ছুটির দরখাস্ত করলাম তিন মাস সময় চেয়ে। কিন্তু কী আশ্চর্য, সঙ্গে সঙ্গে ছুটি মঞ্জুর হয়ে গেল! সঙ্গে মধুপুর পর্যন্ত রেলওয়ে পাশও দিয়ে দিল!! আমিতো আনন্দে আটখানা। এবারে আমার 'যাত্রা হল শুরু।'

কিন্তু, এদিকে আর এক বিপদ দেখা দিল। এই বোম্বে যাবার ঘটনা সর্বতোভাবে গোপন রাখার চেষ্টা করা সত্ত্বেও যেভাবেই হোক আমার বাড়ির লোকজনেরা জানতে পেরেছিল। সবাই আমাকে বোম্বাই যাওয়ার ব্যাপারে নিবৃত্ত করবার চেষ্টা করল। যখন কিছুতেই কিছু হচ্ছে না, তখন তারা আমার মতামত না নিয়েই ৫ নভেম্বর হঠাৎ অস্বাভাবিকরূপে আমার বিয়ের ব্যবস্থা করল। অথচ ৭ নভেম্বর আমাকে বোম্বে যেতে হবে। মেয়ের বাবাও ছিলেন একটি বিপ্লবী দলের সদস্য এবং বড়দার বিশিষ্ট বন্ধু। তাঁরাও তাঁদের প্রস্তুতির কোনো সুযোগ না পেয়েও ওই অল্প সময়ের মধ্যেই বিয়ে দিতে রাজি হয়ে গেলেন। কী আর করব। কাউকেই উপেক্ষা করতে পারলাম না। শেষ পর্যন্ত বিয়ে করতেই হল।

৭ নভেম্বর। একদিকে বোম্বে, আর একদিকে পুষ্পশয্যা। একদিকে দেশের স্বার্থ, অন্যদিকে ব্যক্তিগত সুখস্বপ্ন আর আমোদ-আহ্লাদ। কোনটা বড়? দেশ না ব্যক্তি? ব্যক্তিকে নিয়েই দেশ—একথা ঠিক। কিন্তু সামগ্রিক স্বার্থে ব্যক্তি মিশে যায় দেশের মধ্যে। আমি একজন ব্যক্তি। কিন্তু বৃহৎ জগতে আমার পরিচিতি বা আত্মপ্রকাশ ঘটে থাকে বাঙালী তথা ভারতবাসী বলে। অতএব যার দ্বারা আমি পরিচিতি লাভ করলাম সেই-ই তো আমার কাছে বড়, সেই-ই তো আমার কাছে অতি প্রিয়। তাই বড় বা অতি প্রিয় যে-বস্তু, তার পেছনেই ছুটে যাওয়া বুদ্ধিমানের কাজ। আর এটাই বোধহয় নিয়ম, এটাই বোধহয় শাশ্বত বিধি। ঠিক করলাম, যে ভাবেই হোক আমাকে নির্দিষ্ট তারিখে হাওড়া থেকে সন্ধ্যা সাড়ে সাতটার ট্রেন ধরতেই হবে।

সারা বাড়িতে তখন আনন্দ চলছে। আত্মীয়-স্বজন বন্ধু-বান্ধব সবাই এসেছে। এই তো আমার সুযোগ। বাড়ির সবাই দারুণ ব্যস্ত। আমি সকলের সঙ্গে দেখা সাক্ষাৎ করে নিলাম। পরে অতি গোপনে মায়ের নামে একখানা চিঠি লিখে নতুন

বৌয়ের বালিশের নিচে চিঠিখানি রেখে দিলাম। পরে আবার সকলের সাথে নানারকম গল্পগুজব করে ঐ ঘর থেকে বেরিয়ে পড়লাম। কাপড়-জামা যা পরা ছিল তা আর ছাড়লাম না। ছাড়লেই সন্দেহ হত। বরং একটা প্যান্ট ও একটা সার্ট সঙ্গে নিয়ে হাওড়ার দিকে ছুটলাম। কেউ-ই টের পেল না। হাওড়ায় এলাম সন্ধ্যা সাতটা পনের মিনিটে, আর পনের মিনিট মাত্র বাকি। বার বার ভাবছি, এর মধ্যে ধরা না পড়ি। অবশ্যই পুলিশের হাতে নয়, বাড়ির লোকদের হাতে।

কী আশ্চর্য, আর এস রুইকরও দেখছি এসে গেছেন। তাঁর তো অনেক আগেই চলে যাবার কথা ছিল। এদিকে আমাকে দেখে তিনিও খুব আনন্দ লাভ করলেন। নিজে থেকেই আমাকে বললেন যে, তিনি কলকাতায় সংগঠনের কাজে ব্যস্ত ছিলেন। তাই পূর্বের কার্যক্রম বাতিল করে দিয়েছিলেন এবং বোম্বের অফিসকে তা জানিয়েও দিয়েছেন। আজ সন্ধ্যায় বোম্বের উদ্দেশ্যে যে কলকাতা ত্যাগ করবেন, তাও জানিয়ে দিয়েছেন। মনে মনে ভাবলাম, আমার পক্ষে ভালই, হয়েছে। কারণ, এতদিন পরে বোম্বে যাচ্ছি। কাকে কোথায় পাব কি পাব না কিছুই ঠিক নেই। যদিও রুইকর তাঁদের বোম্বের দলীয় অফিসের (ফরওয়ার্ড ব্লক অফিসে) আমাকে উঠতে বলেছিলেন, তবুও তা তখন আমার কাছে নতুন বলেই মনে হয়েছে। কেননা আর যাই হোক আমি তো ফরওয়ার্ড ব্লক-এর সদস্য নই। ট্রেনের একই কামরায় দু'জনে চাপলাম। রুইকর একসঙ্গে দু'খানাই বোম্বের টিকিট কেটেছিলেন। পুরো টাকাটা তিনিই দিলেন। আমি আমার টিকিটের টাকাটা অন্তত দিতে চেয়েছিলাম। কিন্তু তিনি তা না-নিয়ে উলটে বললেন, 'ওটা আপনার কাছেই রাখুন। আপনারই কাজে লাগবে। এমন সময় হয় তো আসবে, যখন অন্য কোথাও প্রয়োজন মত টাকা সংগ্রহ করতে পারবেন না, তখন এ-টাকা কাজে লাগাবেন। অবশ্য থাকা, খাওয়া-দাওয়ার ব্যবস্থা কেন্দ্রীয় গোপন সংস্থাই করেছে। তবুও তো প্রয়োজন হতে পারে।'

রুইকর জানতেন, মুলতান মিলিটারি জেলে নিষ্ঠুর অত্যাচারের ফলে আমার শরীর একরকম ভেঙ্গেই গেছে। এই স্বাস্থ্য নিয়ে পূর্বের মত কেন্দ্রীয় গোপন সংস্থার সদস্য থেকে কঠোর পরিশ্রম (শারীরিক এবং মানসিক) করা আর সম্ভব নয়। তাই, তিনি আমাকে বললেন, '—এবারে আপনাকে কেবলমাত্র নৌবাহিনীর দায়িত্বই দেওয়া হবে, যাতে ভালভাবে আন্দোলন সংগঠিত করা যায়। বিশেষতঃ নৌবাহিনীতে একবার যখন আপনি আন্দোলন পরিচালনা করেছিলেন। অভিজ্ঞতা অর্জন করেছেন প্রচুর। আর এখন থেকে আপনার ছদ্মনাম রাখা হয়েছে—পি আপ্তে।'

এর পরে বিভিন্ন বিষয় নিয়ে আমরা দু'জনে আলাপ-আলোচনায় মগ্ন হলাম। বিশ্বরাজনীতি, নেতাজীর রহস্যজনক অন্তর্ধান, ব্রিটিশ সাম্রাজ্যের ভরাডুবি, ভারতের রাজনৈতিক পরিস্থিতি, সবকিছু নিয়েই আলোচনা হল। পরিশেষে তিনি

বললেন, ভারতের সবকিছুই এখন নির্ভর করছে ব্রিটিশকে এখান থেকে তাড়ানোর ওপরে। কিন্তু কংগ্রেস ও লিগের সর্বতো ক্ষমতার গতি-প্রকৃতি বা মনোগতি খুবই উদ্বেগজনক। আরো অনেক প্রসঙ্গ আলোচনায় উঠল। এমন কি, আমি রেলওয়ে অথরিটিকে কি ভাবে ফাঁকি দিয়ে এলাম, তাও উঠল। অবশেষে ৯ নভেম্বর বোম্বে পৌঁছলাম। তারপরে ২ নম্বর হর্নবি রোডে ফরওয়ার্ড ব্লকের গোপন আড্ডায় আস্তানা গাড়লাম। একটি খাঁটি মহারাষ্ট্রীয় যুবক সাজলাম, নাম গ্রহণ করলাম পি আপ্তে।

১৯৪৫ সাল। নভেম্বর বিদায় নিচ্ছে। জাপান সাম্রাজ্যের পতন ঘটেছে। তার কয়েকদিন বাদে রহস্যময় পরিস্থিতিতে নেতাজীর জীবনের অবসান ঘটল ( ? ২৩ আগস্ট, ১৯৪৫ )। মহামান্য ব্রিটিশ সরকারের বিরুদ্ধে যুদ্ধ চালানো এবং ভারত সরকারের পতন ঘটানোর ষড়যন্ত্রে লিপ্ত থাকার অভিযোগে ব্রিটিশ কম্যাণ্ডার-ইন-চিফ অচিনলেক চেয়েছিলেন আই এন এ-র লোকদের বিচারের নামে ফাঁসি-কাঠে ঝোলাতে। ওদিকে যুদ্ধ চলাকালীন যে-সমস্ত বন্ধুরা ( সৈনিক-বন্ধুরা, বিশেষ করে নৌবাহিনীর সৈন্যরা ) পৃথিবীর বিভিন্ন দিকে চলে গিয়েছিল, যুদ্ধের শেষে নৌবাহিনীর 'তলোয়ার' জাহাজে এসে হাজির হতে লাগল সবাই। একদিন নৌ-ঘাঁটির বাইরে ফরওয়ার্ড ব্লকের গোপন আড্ডায় এস এম শ্যাম, যিনি মালয় থেকে সদ্য ফিরে এসেছেন, আজাদ হিন্দ বাহিনীর বিচিত্র কাহিনী বললেন। মালয় দখলকারী আজাদ হিন্দ বাহিনীর সৈন্যদের সাথে তাঁর যোগসূত্র স্থাপিত হয়েছিল। তিনি প্রাক্তন আজাদ হিন্দ সরকারের কোনো কোনো সভ্যের কাছ থেকে চিঠি নিয়ে এসেছেন। সেই চিঠিগুলো ছিল পণ্ডিত জওহরলাল নেহরু এবং নেতাজীর জ্যেষ্ঠভ্রাতা শরৎচন্দ্র বসুর নিকট লেখা। তিনি কিছু কাগজপত্র এবং আলোকচিত্রও সঙ্গে এনেছিলেন। ঐ সমস্ত কাগজপত্র, চিঠি এবং আলোকচিত্র যথাস্থানে গোপন সংস্থার মাধ্যমে পৌঁছে দেওয়া হল।

এবারে নৌবাহিনীর ভেতরে অবস্থানরত দু'জন যোগ্য কর্মীকে ঠিক করা হল যারা নৌবাহিনীর বাইরে কেন্দ্রীয় গোপন সংস্থার শাখা সমিতির সঙ্গে যোগসূত্র রক্ষা করে চলবে। প্রত্যেক বড় বড় শহরে কেন্দ্রীয় গোপন সংস্থার শাখা সমিতি আছে। যদিও কেন্দ্রীয় গোপন সংস্থার কোনো কোনো সদস্য ১৯৪৪ সালের আন্দোলনে ধরা পড়ে জেলে গেছে ; তাতে কিন্তু কেন্দ্রীয় গোপন সংস্থা ভেঙে যায় নি বরং কয়েকজন নতুন সদস্য তাতে যুক্ত হয়েছে। ( যেমন এস এম শ্যাম এবং বলাইচন্দ্র দত্ত। শেষোক্তজন ছিলেন আর আই এন এ-র B-21 Beach Signal Unit-এর বেতার-কর্মী। যুদ্ধের পরে এই ইউনিট ভেঙে দেওয়া হয়েছিল। ) 'তলোয়ার' জাহাজে আজাদ হিন্দ ফৌজের আসন্ন বিচারের সংবাদে

নৌ-সেনারা বা রেটিংরা বিচলিত ও চঞ্চল হয়ে উঠল, ব্যারাকগুলোর আভ্যন্তরীণ অবস্থার চাপে পরিস্থিতি হয়ে উঠল আরো বেশি সংকটাপন্ন। যুদ্ধশেষে সামরিক কর্ম থেকে অব্যাহতি পাওয়া সৈন্যদের পুনঃ কর্ম-সংস্থানের বিষয়টির প্রতি ব্রিটিশ কর্তৃপক্ষের অবহেলা দেখা গেল। অতর্কিতে রেটিংরা বেকার হওয়ায় তাদের নির্মম বাস্তবতার সম্মুখীন হতে হল।

'তলোয়ার' জাহাজে আবার সেই খাবারের নিকৃষ্টতা নিয়ে গুঞ্জরন শুরু হয়েছে। অতীতে তাদের বন্ধুদের ওপরে কঠোর নির্যাতনের কথা তারা ভুলে যায় নি। তাই আবার আরম্ভ হল সেই কর্মসূচী, যা ১৯৪৪ সালের আন্দোলনে নেওয়া হয়েছিল। ১৯৪৪ সালের আন্দোলন তো ছাপ রেখে গেছে। চতুর্দিকে একটা ভাঙাগড়ার অবস্থা চলছে। যুদ্ধ শেষ হয়েছে, অবশ্য পুরোপুরি নয়। পুরোপুরি যুদ্ধ শেষ হয়েছিল ১৯৪৫ সালের ১৯ ডিসেম্বর। রেটিংদের মধ্য থেকে ছাঁটাই করা হয়েছে, আরো অনেকে ছাঁটাইয়ের সম্মুখীন, তারা নোটিশও পেয়ে গেছে। শুরু হল ছাঁটাই। অথচ বিকল্প ব্যবস্থা নেই। এখন সবাই বিকল্প চাকুরির ব্যবস্থার আবেদন নিয়ে ফ্ল্যাগ অফিসারের সামনে আবেদন রাখতে শুরু করেছে। পূর্বে যে-কঠোর শৃঙ্খলা বিদ্যমান ছিল তা যেন এখন অনেকটা ঢিলে হয়ে গেছে।

পৃথিবীর সামগ্রিক পরিস্থিতিও ব্রিটিশকে অনেকটা পঙ্গু করে ফেলেছে। দেশের আভ্যন্তরীণ অবস্থায় সর্বত্র অসন্তোষ, বিক্ষোভ যেন আত্মপ্রকাশ করতে চাইছে। এই অবস্থার মধ্যে কর্তৃপক্ষ ঘোষণা করলেন, ১৯৪৫ সালের ১ ডিসেম্বর 'নৌ দিবস' হিসাবে পালন করা হবে। এবারে এই সর্বপ্রথম নৌ দিবসে দেশের অসামরিক জনগণকে আমন্ত্রণ জানানো হল আরব সাগরের তীরবর্তী নৌবাহিনীর প্রতিষ্ঠানগুলো এবং সুসজ্জিত জাহাজগুলো দেখার জন্যে। কর্তৃপক্ষ চেয়েছিলেন শিক্ষিত ভদ্রসন্তান দ্বারা গঠিত এক নাবিকগোষ্ঠী, পতাকা এবং অন্যান্য উপাদানে সুসজ্জিত জাহাজ-সমষ্টি দেখাতে। আভ্যন্তরীণ নিয়ন্ত্রণ-ব্যবস্থাও কঠোরভাবে রক্ষা করার প্রতি নজর রাখা হল। কিন্তু রেটিংরাও চুপ করে বসে নেই। তারাও গোপনে, অতি-সন্তর্পণে এই যোগাযোগের সুযোগ নেবার চেষ্টা করতে থাকল। তারা মনে করল, অসামরিক জনগণকে দেখাতে হবে যে, তারাও দেশের জনগণের সাথে একত্র হয়ে ব্রিটিশকে তাড়াতে বদ্ধপরিকর। তাই তারা পূর্বদিন সমস্ত রাত জেগে কঠোর পরিশ্রম করে সেই সজ্জিত প্রদর্শনীকে আগুনে পুড়িয়ে ধ্বংসস্তূপে পরিণত করল।

ভোরবেলায় দেখা গেল 'তলোয়ার'-এর এখানে-সেখানে বিক্ষিপ্ত পোড়া পতাকা এবং পতাকার পোড়ানো কাপড়ে প্যারেড-গ্রাউণ্ড জঞ্জালে পরিণত হয়েছে। এমন কি ঝাঁটাগুলো ও বালতিগুলো পর্যন্ত রাখা হয়েছে একেবারে সামনে—প্রবেশপথে। প্রত্যেক দেয়ালে বড় বড় অক্ষরে রাজনৈতিক শ্লোগান লিখে রাখা হয়েছে, 'ভারত ছাড়ো', 'ব্রিটিশ সাম্রাজ্যবাদ নিপাত যাক', 'এখনই বিদ্রোহ করো', 'গোরাদের হত্যা করো' ইত্যাদি—সেই পূর্বের শ্লোগান।

কর্তৃপক্ষ ভোরবেলায় ঐসব দেখে একেবারে দিশেহারা হয়ে চেষ্টা করল তাড়াতাড়ি জায়গাটা পরিষ্কার করতে। ফলে রেটিংরা হল উত্তেজিত। ঠিক এই সময়েই একজন নৌ সেনা আর কে সিং তার পদত্যাগপত্র পাঠিয়ে দিল নৌ-কর্তৃপক্ষের কাছে, যেটা খোলাখুলিভাবে ব্রিটিশ-রাজকে অগ্রাহ্য করার মনোভাব। আমাদের মত ষড়যন্ত্রমূলক কার্যক্রমের ওপরে তিনি আস্থাশীল নন। এইভাবে আর আই এন থেকে বেরিয়ে যাওয়ার মধ্য দিয়ে তিনি চেয়েছিলেন রেটিংদের বিদ্রোহে সাহায্য করতে। তিনি একটু ভাবপ্রবণ ছিলেন; কিন্তু তাঁর বিশিষ্টতা স্বীকার করতেই হবে। এই সব ঘটনায় 'নৌ দিবস' উৎসব এবং তার উদ্দেশ্য পণ্ড হল। নিমন্ত্রিত জনগণকে কর্তৃপক্ষ মাইক্রোফোনে ঘোষণা করতে থাকেন, 'আজ নৌ-দিবস উৎসব অনিবার্য কারণবশত স্থগিত রাখা হল। পরবর্তী কোনো সময়ে আবার উৎসবের দিন ঘোষণা করা হবে।'

অবশ্য আসল কারণ জনগণ কিছু সময়ের মধ্যেই জানতে পেরেছিল। এদিকে যখন মিঃ সিংকে কম্যাণ্ডিং অফিসারের সামনে আনা হল, তখন মিঃ সিং মাথার টুপি খুলে ছুঁড়ে মারলেন মাটিতে। তারপর পা দিয়ে লাথি মারলেন। প্রকাশ করলেন রাজমুকুট এবং রাজার সৈনিকের প্রতি তাঁর প্রকৃত ঘৃণা ও অবজ্ঞা। ফলে, অন্যান্য রেটিংরা তা দেখে গর্বে উৎফুল্ল হয়ে উঠল। কিন্তু ব্রিটিশ অফিসাররা হল উত্তেজিত। তাঁরা মিঃ সিংকে তিনমাসের সশ্রম কারাদণ্ড দিল। রেটিংদের কাছে মিঃ সিং একজন 'বীর নায়ক' নামে খ্যাত হলেন। তখন অনেকেই তাঁকে অনুকরণ করতে আগ্রহ প্রকাশ করতে লাগল।

দিন দিন রেটিংদের সাহস আরো বেড়ে যেতে লাগল। ছোটখাটো আরো অনেক ঘটনা ঘটতে থাকল। ওদিকে কতৃপক্ষ নিরাপত্তা ব্যবস্থা আরো বেশি জোরদার করল। রেটিংদের মধ্যে যাদের ওপরে কর্তৃপক্ষের সন্দেহ ছিল, এবারে যত তাড়াতাড়ি সম্ভব তাদের ছাঁটাই করতে আরম্ভ করল। ফলে ক্রমে ক্রমে নৌ-সেনারা উত্তেজিত হয়ে উঠল। ঠিক এই সময়ই জানাজানি হল যে, নেতাজীর আই এন এ বাহিনীর সৈন্যদের বন্দি করে দিল্লীর লালকেল্লায় বিচারের জন্যে আনা হয়েছে। তার কারণ, তারা নেতাজীর নেতৃত্বে ব্রিটিশের এবং তার সাম্রাজ্যের বিরুদ্ধে অস্ত্রধারণ করেছে। অতএব তাদের শাস্তি দিতে হবে। বিচার তো প্রহসন মাত্র। এসব ঘটনা রেটিংদের প্রচণ্ড উত্তেজিত করল। তার কিছুটা প্রকাশ পেল ১৯৪৬ সালের ২ ফেব্রুয়ারি যখন কমাণ্ডার-ইন-চিফ অচিনলেক সর্বপ্রথম 'তলোয়ার' পরিদর্শন করতে আসবেন—এই খবর প্রচার হওয়ার পরের ঘটনায়। রেটিংরা ঠিক করল, নৌদিবস উপলক্ষে যেভাবে বিদ্রোহ সংগঠিত করা হয়েছিল, তার চেয়ে আরো ভালোভাবে বিক্ষোভ প্রদর্শন করতে হবে।

এদিকে কর্তৃপক্ষও চুপ করে বসে নেই। কোনো প্রকার অন্তর্ঘাতী কার্যকলাপ যাতে না ঘটতে পারে তার জন্যে সর্বপ্রকার পাকা ব্যবস্থা গ্রহণ করলেন। এই

সতর্কতার মধ্যেও বলাই দত্ত কয়েকজন সাথী নিয়ে যে-বেদির ওপরে দাঁড়িয়ে কম্যাণ্ডার-ইন-চিফ অভিবাদন গ্রহণ করবে, সেই বেদির গায়ে বড় বড় অক্ষরে লিখে রাখল, 'জয়হিন্দ', 'ভারত ছাড়ো'—এই শ্লোগান দু'টো। আর বেশি কিছু করা সম্ভব ছিল না। একে তো কড়া গার্ডের ব্যবস্থা ছিল, তার ওপরে অর্ডার ছিল বেদির কাছে কাউকে ঘোরা-ফেরা করতে দেখলে সঙ্গে সঙ্গে তাকে গুলি করে মারার। তবে একটা প্রবাদ-বাক্য আছে—'যত যেখানে কড়া তত সেখানে ঢিলা।'

এখানেও তাই ঘটল। যে-নিরাপত্তা বাহিনী ছিল কঠোরভাবে পর্যবেক্ষণ করার নিমিত্তে, সেই নিরাপত্তা বাহিনীর মধ্যেই ছিল আমাদের সক্রিয় কর্মী। ঐ সরষের মধ্যেই ছিল ভূত। তাই ঐ কঠোরতার মধ্যেই যতটুকু সম্ভব করা হল। রাতের পাহারা তীব্রতর থাকায় আমাদের কর্মীরা বেশিদূর অগ্রসর হতে না পেরে দু'টো শ্লোগান ছাড়া ব্যারাকের দেয়ালে আরো কিছু শ্লোগান লিখে এবং কিছু রাজদ্রোহী প্রচারপত্র সেঁটে দিয়েই সন্তুষ্ট থাকতে বাধ্য হল। ভোলবেলায় প্রহরীরা এসে আবিষ্কার করল সেইগুলো। সঙ্গে সঙ্গে সমগ্র ব্যারাকগুলিকে পুঙ্খানুপুঙ্খভাবে সার্চ করার আদেশ দেওয়া হল।

অন্তর্ঘাতী কার্যকলাপ পরিচালনা করতে গিয়ে বলাই দত্ত রাতের পর রাত না ঘুমিয়ে কাটিয়েছেন; ফলে তিনি ছিলেন ক্লান্ত, অবসন্ন। যে-সময়ে তাঁর কাজ শেষ হয়েছিল তখন সবে ভোর হয়েছে। সূর্যের আলো ফুটে উঠেছে। তাঁর পক্ষে সব জিনিসগুলো লুকিয়ে ফেলা বা হাত সম্পূর্ণ ধুয়ে ফেলে পাহারাদারদের সম্পূর্ণ ফাঁকি দেওয়া সম্ভব হল না। তিনি এতই শ্রান্ত হয়ে পড়েছিলেন যে, অসাবধানতাবশত একাধিক সূত্র পেছনে ফেলে এসেছেন। ফলে, সেই পেছনে-ফেলে-আসা সূত্র ধরে অতি সত্বর গুপ্তসন্ধানী রক্ষীবাহিনী তাঁর সন্ধান পেয়ে গেল। তাঁর ঘর সার্চ করে সমাজতান্ত্রিক নেতা অশোক মেটার লিখিত 'ভারতীয় বিদ্রোহ : ১৮৫৭' এক কপি বই, কতকগুলো দোষারোপ করা কাগজপত্র এবং তাঁর নিজের ডায়েরি পেয়ে গেল। তাঁকে গ্রেপ্তার করা হল।

ঠিক ঐ একই সময়ে গ্রেপ্তার হল এস এম শ্যাম। গোপন সংস্থার যোগাযোগকারী দু'জন কর্মীই ধরা পড়ল। মনে হয়, উন্মাদনার আতিশয্যে তাঁরা আত্মপ্রসাদের মাত্রা পূর্বাহ্নেই একটু বাড়িয়ে ফেলেছিলেন। তাঁরা যে গোপন সংস্থার যোগাযোগকারী কর্মী তা সাময়িকভাবে হলেও ভুলে গিয়েছিলেন। নতুন করে আবার লোক খুঁজতে হচ্ছে। ঐ সময়ে আরো অনেক সক্রিয় কর্মী ধরা পড়ে বন্দি শিবিরে গেলেন। গোপন সংস্থার সাথে যোগাযোগ করার জন্যে ভেতরের অন্য আর একজনকে ঠিক করা হল, তিনি হলেন বিজয়কুমার ভট্টাচার্য—এইচ এম এস উলফ শিপ-এর গার্নার, নম্বর ১৮৮৩১। নৌবাহিনীর ভেতরে তিনি সক্রিয় ভূমিকা গ্রহণ করলেন।

২ ফেব্রুয়ারির অন্তর্ঘাতী কার্যকলাপের সংবাদ বোম্বাইয়ের সংবাদপত্রগুলিতে

ছাপা হয়েছিল। ফলে কম্যাণ্ডার-ইন-চিফ সেখানে এলেন ছ'ঘণ্টা পরে। এই ঘটনায় রেটিংদের মধ্যে এবং অন্যান্য জাহাজগুলিতে অন্তর্ঘাতী কার্যকলাপের উৎসাহ আরো বেড়ে গেল। গোপন কার্যাদি পুরোদমে চলতে থাকল। কম্যাণ্ডার কিং হয়ে পড়লেন অধৈর্য।

এদিকে ধৃত বলাই দত্তকে পায়ে হাঁটিয়ে নিয়ে যাওয়া হল কম্যাণ্ডিং অফিসারের অফিসে। 'তলোয়ার'-এর সমস্ত অফিসারই সমবেত হয়েছিল সেখানে। অনেক কিছুই বলাই দত্তের কপালে আছে—এই ভাবখানা দেখিয়ে মিঃ কিং বলল, 'তা হলে তুমিই সেই লোক!' ওরা সবাই ধরে নিয়েছিল, এই অবস্থা থেকে পরিত্রাণ পাবার জন্যে শ্রীদত্ত মিথ্যার আশ্রয় নেবেন। কিন্তু তা না করে তিনি তাঁর সংকল্পে অবিচলিত থেকে গেলেন। মিঃ কিং গর্জে উঠে বললেন, 'তোমার কার্যকলাপের পরিণতি কী, তা জানো?' বলাই দত্ত সদম্ভে উত্তর দিলেন, 'শান্ত থাকো, তোমার গোলাবর্ষণকারী দলের সম্মুখীন হতে আমি প্রস্তুত।'

স্বাধীন ভারতের একজন সৈনিকের পক্ষে শত্রুর সম্মুখে দাঁড়িয়ে যতটা নির্ভীক-ভাবে বলা সম্ভব ততটা নির্ভীকভাবেই তিনি ঐ কথাগুলো বলেছিলেন। নিয়মকে নস্যাৎ করে শান্তভাবে তিনি একটা চেয়ার টেনে নিয়ে ওদের সামনেই বসে পড়লেন। পরিস্থিতিটা চলে গেল নৌবাহিনীর নিয়মধারায় বাইরে। এটা ছিল একান্তই কল্পনাতীত। দৃশ্যত প্রত্যেকেই হতবুদ্ধি এবং চূড়ান্ত অপমানিত হল। অফিসাররা বুঝতে পারল না এরপর কোন ভূমিকা তারা গ্রহণ করবে। আর আই এন-এর মধ্যে নিজ হাতে একটি শহিদ তৈরি করার মত সাহস মিঃ কিংয়ের ছিল না। তাই তিনি স্থির করলেন, ব্যাপারটা উচ্চতর নৌ-কর্তৃপক্ষের কাছে পেশ করবেন। তাই তাঁকে আবার বন্দিশিবিরের সেলে পাঠিয়ে দেওয়া হল। দেশের রাজনৈতিক পরিস্থিতিও ছিল তখন ঘোরালো।

পরের দিন বলাই দত্তের গ্রেপ্তারের খবর বোম্বাইয়ের সংবাদপত্রগুলির প্রথম পাতায় প্রকাশ পেল। কম্যাণ্ডিং অফিসারের সম্মুখে তাঁর বীরত্বের কাহিনীর অতিরঞ্জিত বর্ণনা 'তলোয়ার'-এর আরো অনেক রেটিংকে অন্তর্ঘাতী কার্য করার অনুপ্রেরণা যুগিয়েছিল। তাঁর কয়েকজন সঙ্গী, যারা তখনো 'তলোয়ার'-এ উপস্থিত ছিল, তারা গোপন আন্দোলনকে আরো সুবিধাজনকভাবে জোরদার করার সুযোগ পেয়েছিল। সর্বত্রই স্লোগান লিখিতভাবে দেখতে পাওয়া গেল।

একদিন 'তলোয়ার'-এর কয়েকটি গাড়িকে অসাবধানতাবশত চারপাশে চকচকে ব্রিটিশ-বিরোধী স্লোগান বহন করেই শহরের ভেতর দিয়ে চলতে দেখা গেল। এতে কর্তৃপক্ষ হয়ে উঠল খুবই উদ্বিগ্ন। এই গাড়িগুলো সাধারণত সকালের দিকে বেরিয়ে আসত শহরের বাইরের ডিপোগুলোতে এবং সেখানে থেকে দুধ ও রেশনের জিনিস নিয়ে যেত 'তলোয়ার'-এ। স্লোগানগুলো লেখা হয়েছিল রাতেই। এমন কি কম্যাণ্ডার কিংয়ের গাড়িও নজরের বাইরে যেতে পারে নি। সে-গাড়ির গায়েও স্থান

গেল ব্রিটিশ-বিরোধী স্লোগান।

দেশের পরিস্থিতি অনুসারে বুদ্ধিমান লোক হলে সে হয়তো চেষ্টা করত কৌশলের সাহায্যে নৌ-বিভাগে নিয়মশৃঙ্খলা ফিরিয়ে এনে পরিস্থিতি সামলে নিতে। কিন্তু কিং ছিলেন পুরাতনপন্থী। যুদ্ধ-পূর্ব নৌ-বিভাগের কর্মী, লম্বা জমকালো জবরদস্ত কিং ছিলেন বেশ দক্ষ অফিসার। সে-সময়কার অশিক্ষিত রেটিংদ্বারা পুষ্ট নৌ-বিভাগের আবহাওয়ায় তিনি ছিলেন একজন বেশ মানানসই অফিসার। তাঁদের মত লোকই ছিলেন আগেকার ব্রিটিশ-ভারতের যুদ্ধ-বিভাগের মেরুদণ্ড। তাঁরাই ছিলেন কিপলিং কথিত একগুঁয়ে রোদে-পোড়া তামাটে বর্ণের অবিচল নিয়মশৃঙ্খলা রক্ষাকারীদের প্রতীক—তাঁরাই গর্ব বোধ করতেন ভারতের ব্যাপারে সর্বজ্ঞ বলে। তাঁরা এ-দেশকে ভালবাসতেন নিজেদের কায়দায়, কিন্তু তাঁরা জানতে চান নি দেশের লোকদের। নতুন রাজনৈতিক জ্ঞানসম্পন্ন ভারতবাসী ছিল কিংয়ের কাছে সম্পূর্ণ অপরিচিত। আমাদের ভাষা জানার মত ধৈর্য ছিল না তাঁর, আমাদের চিন্তাধারার তাৎপর্য উপলব্ধি-করা ছিল তাঁর পক্ষে আরো দুঃসাধ্য।

১৯৪৬ সালের ৮ ফেব্রুয়ারি, যখন কিং মহিলা ব্যারাকের পাশ দিয়ে যাচ্ছিল, তখন কয়েকজন তাকে ( মিঃ কিংকে ) উপহাস করে বেড়ালের ডাক ডাকতে থাকে। কিং রাগে জ্ঞানশূন্য হয়ে ব্যারাকের ভেতরে ঢুকে চাবুক মারতে থাকে এবং বলতে থাকে, 'তোমরা মাদী কুকুরের বাচ্চা, অসভ্য জংলীর বাচ্চা!'

রেটিংরা এতে চুপ করে থাকল না। সকলে মিলে হৈ-হৈ করে তাকে তাড়া করল। কিং সম্মান বাঁচাবার জন্যে কোনোরকমে পালিয়ে গেল। এর প্রতিবাদে চৌদ্দজন রেটিং সংঘবদ্ধভাবে ( যদিও তা সামরিক আইনে বিদ্রোহ ) অভিযোগ পেশ করল এক্‌জিকিউটিভ অফিসার লেফটেন্যাণ্ট কম্যাণ্ডার শ-এর নিকট। তিনি আবার তা পাঠিয়ে দিলেন কিংয়ের কাছে।

মিঃ শ পরিস্থিতির গুরুত্ব ভালভাবেই উপলব্ধি করেছিলেন। ব্যক্তিগত এক চিঠিতে তিনি চেয়েছিলেন মিঃ কিং-কে সচেতন করতে। কিন্তু কিং তা গ্রাহ্যই করলেন না। শুনানীটা স্থগিত রেখে দিলেন প্রার্থনা-শুনানীর নিয়মমাফিক দিন পর্যন্ত। ১৬ ফেব্রুয়ারি যখন অফিসের কানুনমাফিক তাদের (সৈন্যদের) অভিযোগ শুনলেন, তখন তিনি (মিঃ শ) সৈন্যদের উলটে দোষী সাব্যস্ত করে ছাড়লেন এই বলে যে, 'তোমরা মিথ্যে অভিযোগ দায়ের করেছ।' সৈন্যদের ( রেটিংদের ) বিবেচনা করার জন্যে চব্বিশ ঘণ্টার সময় দেওয়া হল। রেটিংরা তাঁর উপদেশ গ্রহণ করল ভীতি-প্রদর্শন বলে।

অন্যদিকে লালকেল্লায় আই এন এ-র যুদ্ধবন্দিদের বিচার আরম্ভ হয়েছে। কংগ্রেস এদের সমর্থনে এগিয়ে এসেছে এবং সুপ্রসিদ্ধ ব্যবহারজীবীদের দ্বারা তাঁদের পক্ষ সমর্থন করাচ্ছে। রেটিংরাও এই কাজে নেমে পড়ল কেন্দ্রীয় গোপন সংস্থার নির্দেশমত। কেননা, এই কাজের মধ্য দিয়ে সৈন্যদের মধ্যে সংহতি এবং বিপ্লব-

চেতনাকে ফিরিয়ে আনতে সাহায্য করবে। তাই রেটিংরা ঐ বন্দিদের খালাশ করে নিয়ে আসার জন্যে ব্যারাকে ব্যারাকে, জাহাজে জাহাজে ঘুরে ঘুরে চাঁদা তুলতে আরম্ভ করেছে। এই ফাঁকে ফাঁকে বিদ্রোহাত্মক কার্যকলাপও চালানো হচ্ছে। বলা বাহুল্য এ-সবই হচ্ছিল কেন্দ্রীয় গোপন সংস্থার মাধ্যমে, তাদেরই নির্দেশে। কর্তৃপক্ষ কিন্তু যা-হোক চোখ বুঁজে আছে, দেখেও যেন দেখছে না, বুঝেও যেন না বোঝার ভান। এই আবহাওয়ায় অনেক কাজের সুযোগ এসে গেল। ১৭ ফেব্রুয়ারির রাতে এক গোপন সভা করার প্রস্তাব নেওয়া হল। সেই সভায় সংগ্রামের খসড়া তৈরি হবে।

১৭ ফেব্রুয়ারির রাত। সকলে মিলিত হয়ে স্থির করল একটা কাজের ধারা। সবাই এসেছিল সেই 'তলোয়ার' জাহাজে। স্মরণীয় সেই ১৮ ফেব্রুয়ারি সমাগত। এই দিনেই বিদ্রোহ শুরু করার জন্যে কেন্দ্রীয় গোপন সংস্থা ১৯৪৪ সালে সিদ্ধান্ত নিয়েছিলেন। বিদ্রোহ হয়েও ছিল। কিন্তু কোনো এক সদস্যের গাফিলতির ফলে ঠিক সময়ে যোগাযোগের অভাবে তা সফলতা লাভ করতে পারে নি। সেই দিনকে স্মরণে রেখে ১৯৪৬ সালের ১৮ ফেব্রুয়ারি উদ্‌যাপনের মধ্য দিয়ে আবার বিদ্রোহ শুরু করা হবে। ১৯৪৪ সালের তুলনায় ১৯৪৬ সাল অনেক বেশি উপযুক্ত। রাজনৈতিক পরিস্থিতি বিদ্রোহের অনুকূলে। ১৯৪৫ সালে এই সুযোগ গ্রহণ করা যায় নি। তখন নৌ, স্থল ও বিমানবাহিনীতে একটা ভাঙা-গড়ার অবস্থায় সেনানীদের মানসিক প্রস্তুতি গড়ে তোলা যায় নি। কিন্তু যুদ্ধ-শেষে যখন পৃথিবীর বিভিন্ন স্থান থেকে সেনানীরা নতুন নতুন অভিজ্ঞতা ও প্রেরণা নিয়ে নিজ নিজ ব্যারাকে ফিরে এল, তখন আবার সেই সংঘবদ্ধ আদর্শ নিয়ে দাঁড়াবার চেষ্টা করতে থাকে। মাঝে মাঝে তার পরীক্ষাও হয়ে গেছে। তাতে তারা কিছুটা সফলতাও লাভ করেছে। তার কারণ, পূর্বের তুলনায় সামগ্রিকভাবে ব্রিটিশরাজ এখন দুর্বল হয়ে পড়েছে। এই সময়ে যদি সঠিকভাবে আঘাত করা যায় তবে তাকে হঠানো অসম্ভব হবে না। তাই এই '১৮ ফেব্রুয়ারি' উদ্‌যাপনের সিদ্ধান্ত নেওয়া হল।

ঠিক হল, ১৯৪৪ সালে এই তারিখেই নিকৃষ্ট খাবার খাবে না বলে আন্দোলনের যে-ডাক দেওয়া হয়েছিল, এখনো সেই নিকৃষ্ট খাবার দেওয়া হচ্ছে। বরং পূর্বের তুলনায় এখন খাবার নিকৃষ্টতর। অতএব রেটিংরা ঐ খাবার গ্রহণ করবে না। অর্থাৎ আবার সেই 'খানা বন্ধ' অর্থাৎ 'না-খাবার, না-কাজ' আন্দোলন শুরু করা হবে। নতুনভাবে নৌবাহিনীতে কেন্দ্রীয় ধর্মঘট কমিটি তৈরি করা হল আন্দোলন পরিচালনার জন্য। স্থল ও বিমানবাহিনীতেও অনুরূপভাবে কর্মপন্থা গ্রহণ করা হল কেন্দ্রীয় গোপন সংস্থার মাধ্যমে।

দেশের সামগ্রিক জনগণের মনে আস্থা অটুট রাখার জন্যে [illegible] মুসলমান এম এস খানকে (নৌবাহিনীর একজন প্রধান সিগন্যাল[illegible] এবং পাঞ্জাবী শিখ মদন সিংকে (নৌবাহিনীর একজন টেলি[illegible]

করে হিন্দু-মুসলমানে সমন্বয় সাধন দ্বারা ছত্রিশ জনের সদস্য নিয়ে এক ধর্মঘট কমিটি গঠিত হল। সংক্ষেপে নামকরণ করা হল—এন সি এস সি (সেন্ট্রাল সেন্ট্রাল স্ট্রাইক কমিটি)। কেন্দ্রীয়-গোপন সংস্থা যথারীতি এই নবগঠিত কমিটির সাথে সংযোগ রক্ষা করে চলতে থাকল। পরে জানতে পেরেছিলাম, অন্য দুই স্থল ও বিমানবাহিনীতেও অনুরূপভাবে ধর্মঘট কমিটি গঠন করা হয়েছিল।

পূর্বেই বলা হয়েছে, এইবারে যেহেতু আমি শারীরিক দিক দিয়ে দুর্বল হয়ে পড়েছিলাম, সেই হেতু আমাকে গোপন সংস্থার সমগ্র কাজে যুক্ত না রেখে সীমাবদ্ধভাবে নৌবাহিনীতে তার সংগঠনের সঙ্গেই যুক্ত রাখা হয়েছিল। তাই অন্য দুই ধর্মঘট কমিটির (স্থল ও বিমান) নেতৃস্থানীয়দের নাম জানার সুযোগ আমার হয় নি। নৌবাহিনীর কথাই তাই বলতে পারি। অবশেষে আমরা আবার বিদ্রোহের দিকে এগোতে লাগলাম।

১৮ ফেব্রুয়ারি, ১৯৪৬। নিয়মমাফিক ভোর পাঁচটায় এইচ এম আই এস. (হিজ ম্যাজেস্টিস ইণ্ডিয়ান শিপ) 'তলোয়ার'-এর রেটিংদের জাগিয়ে তোলা হল। সকাল ৮ টায় তারা চলে গেল প্রাতরাশের জন্য মেসের কামরাগুলোতে। সংখ্যায় তারা দেড় হাজারেরও বেশি। হঠাৎ একটা চাপা গুঞ্জন উঠল। শীঘ্রই চারিদিকে একটা সোরগোল পড়ে গেল। কয়েক মিনিটের মধ্যে লোকগুলো বেরিয়ে এল মেস-হলের বাইরে। খাবার খাবে না তারা—খাবার নিকৃষ্ট, অপর্যাপ্ত। শ্লোগান উঠল—'না-খাবার, না-কাজ।' রাজনৈতিক ধাপে উঠবার পূর্ব ধাপ।

সিদ্ধান্তমত খানা বন্ধ শুরু হয়ে গেল। কেউ খাবার গ্রহণ করছে না। কর্তৃপক্ষ হতভম্ব। পূর্বের মত জুনিয়ার অফিসাররা এসে রেটিংদের বোঝাতে লাগল। কিন্তু ব্যর্থ হল তাদের প্রচেষ্টা। কর্তৃপক্ষের মনেও ১৯৪৪ সালের ঘটনা বার বার উঁকি দিচ্ছিল। মনের দিক দিয়ে ধাক্কাও যে খাচ্ছিল না, তা বলা যায় না। নিরাশ হয়ে তারা চলে গেল। পুরো পাঁচঘণ্টা কেটে গেল। রেটিংরা দলবদ্ধ হয়ে এখানে-সেখানে জটলা করতে লাগল। রাজনৈতিক পর্যায়ে আলোচনা শুরু হল। এখন প্রতিটি মুহূর্তই মূল্যবান। 'তলোয়ার'-এর রেটিংরা এবারে অবাধ্য উদ্ধত হয়ে উঠল।

দুপুর প্রায় ১টার সময়ে ফ্ল্যাগ অফিসার রিয়ার অ্যাডমিরাল র‍্যাটট্রে ছুটে এলেন 'তলোয়ার'-এ। ইনি এখন বোম্বাইয়ের নৌবাহিনীর সবচেয়ে উচ্চপদস্থ কর্মচারী। ১৯৪৪ সালের আন্দোলনকে চাতুরীর দ্বারা কৌশলে দমন করার পরেই তাঁর এই পদোন্নতি ঘটেছিল। রেটিংদের কাছে তিনি এসে সোজাসুজিই প্রস্তাব রাখলেন, কম্যাণ্ডার কিং-কে বদলি করে আনবেন ক্যাপ্টেন ইনিগো জোনসকে; এমনকি খাবারের প্রশ্নও সহানুভূতি সহকারে শুনতে চাইলেন।

কিন্তু রেটিংরা ক্যাপ্টেন ইনিগো জোনস-এর নাম শুনেই আঁতকে উঠল। এই জোনস সাহেবই তো ১৯৪৪ সালের ১১ ফেব্রুয়ারি এম আর ব্যারাকস এবং ক্যাসেল ব্যারাকে নিরস্ত্র রেটিংদের গুলি করে মেরেছিল। করাচীসহ মোট ৫,৫০০ জন

রেটিংকে বন্দি করে কোর্ট-মার্শালের আইনে যাবজ্জীবন কারাদণ্ড দিয়ে মুলতান সামরিক জেলে পাঠিয়েছিল তিলে তিলে মৃত্যুবরণ করতে। বহু রেটিং বা সৈন্য সেখানে প্রাণ হারিয়েছে। সর্বোপরি দুই বীরাঙ্গনা নারীকে তারাই তো ষড়যন্ত্র করে নিষ্ঠুরভাবে গুলি করে হত্যা করেছে। তখনো এই র‍্যাটট্রে সাহেব স্তোকবাক্য দিয়ে বলেছিলেন, ক্যাপ্টেন ইনিগো জোনস অন্যায়ভাবে গুলি চালিয়েছিল ; সুতরাং তাকে শাস্তিস্বরূপ বদলি করে কমাণ্ডার কিং-কে এখানে আনা হল। আজ আবার বলছেন, কমাণ্ডার কিং-কে বদলি করে ক্যাপ্টেন ইনিগো জোনসকে এখানে আনবেন। বলিহারি তাঁর চাতুরীর খেলা।

রেটিংদের কাছে তাঁর ধাপ্পা অতি সহজেই ধরা পড়ে গেল। রেটিংরা বুঝল ইনিগো জোনস বা কমাণ্ডার কিং উভয়েই এক। ছুরির এপিঠ আর ওপিঠ মাত্র। নামের কোনো মূল্য নেই। তাই রেটিংরা চিৎকার করে স্তব্ধ করে দিল তাঁর প্রস্তাব, আর সঙ্গে সঙ্গে স্লোগান উঠল সমস্বরে, 'ভারত ছাড়ো!' স্লোগান অনুরণিত হতে থাকল বাতাসের তালে তালে। র‍্যাটট্রে বেগতিক বুঝে তাঁর ফ্ল্যাগশিপে ফিরে গেলেন। ১৮ ফেব্রুয়ারি সমস্ত দিন-রাত কেটে গেল, খাবারগুলো পড়ে থেকে নষ্ট হল। 'তলোয়ার'-এ একটি ইংরাজেরও পাত্তা পাওয়া গেল না।

যে-ঝুঁকি নেওয়া হয়েছিল, তার ফলাফলের বিষয়ে আমাদের মনে কোনো সন্দেহের অবকাশ ছিল না। সৈন্য-বিভাগের মধ্যে জাতীয় আন্দোলন সম্প্রসারণের উদ্দেশ্যে আমরা সবাই যুদ্ধ করছিলাম। সফলতা আসুক বা ব্যর্থতাই আসুক আমাদের চেষ্টা কিছুটা ফলবতী হতে বাধ্য। কিছু কিছু ভারতীয় অফিসার কাজ করছিল। কারণ, পদমর্যাদা এবং সামান্য একটু সুযোগ-সুবিধাই ছিল তাদের কাছে আকাঙ্ক্ষার বস্তু। তাদের মধ্যে অনেকেই স্বাধীনতার সমর্থক ছিলেন। কিন্তু ব্রিটিশদের সঙ্গে প্রকাশ্যে বিবাদ করতে গেলে যে অনেক বেশি ত্যাগ স্বীকার করতে হয়! তাদের মধ্যে দু'-একজন যুক্তি দেখিয়ে বলেছিল, 'জাতীয়তাবাদী নেতারা আর জাতীয়তাবাদী সংবাদ-সংস্থাই তো স্বাধীনতার জন্য সংগ্রাম করে চলেছে। এই ব্যাপারটা তারাই আমাদের চেয়ে ভাল জানে। আমরা কেন রাজনীতিতে জড়িয়ে পড়ব?' এই ধরনের বক্তা-অফিসারদের মধ্যে কোনো একজন বাঙালী অফিসার ব্রিটিশের পদলেহন করে ক্রমে ক্রমে ভাইস অ্যাডমিরাল পদে উন্নীত হয়ে বর্তমানে কর্মভার থেকে অবসর গ্রহণ করেছে।

আরব সাগরে তখন সূর্য অস্তমিত। 'তলোয়ার'-এ ধর্মঘট কমিটির সভা বসেছে। আলোচনা করে প্রথমে দাবি তোলা হল, 'আমাদের উন্নত ধরনের চাকুরির ব্যবস্থা আর উন্নত ধরনের খাদ্য দিতে হবে। এর সঙ্গে আনুষ্ঠানিকভাবে তৈরি করা রাজনৈতিক উদ্দেশ্যের ফিরিস্তিসহ আরো একপ্রস্থ দাবি তোলা হল, 'আই এন এ-র বন্দিসমেত সমস্ত রাজনৈতিক বন্দিদের মুক্তি চাই', 'ইন্দোনেশিয়া থেকে সমস্ত ভারতীয় সৈন্য সরিয়ে আনো', 'কিং-কে শাস্তি দেওয়া হোক', 'ভারত

ছাড়ো' ইত্যাদি। দেশবাসীকে এই গুরুত্বপূর্ণ খবর জানাবার জন্যে সন্ধ্যা ৭টায় প্রস্তুত হলাম আমরা।

এ-খবর বোম্বাই প্রেসের কাছে যখন পৌঁছে দেওয়া হল, বলতে গেলে তখন তারাও হতবুদ্ধি হয়ে পড়ল। দৃঢ় জাতীয়তাবাদী মতের ঐতিহ্যবহনকারী দৈনিক 'ফ্রি প্রেস জার্নাল' সংবাদপত্রের সম্পাদক এস নটরাজন এই চাঞ্চল্যকর সংবাদের গুরুত্ব উপলব্ধি করেছিলেন। সাহসে ভর করে তাঁর সংবাদপত্রের কলমের সদ্ব্যবহার করতে রেটিংদের আমন্ত্রণ জানালেন। সংবাদপত্রে সাধারণত সরকার-প্রকাশিত সংবাদই প্রচারিত হয়ে থাকে। এক্ষেত্রে তার ব্যতিক্রম আছে বৈকি। ১৮ ফেব্রুয়ারি বাকি সমস্ত জাতীয়তাবাদী সংস্থার মধ্যে কেউ-বা আমাদের করলেন অবিশ্বাস, কেউ-বা সরকারের বিরাগভাজন হওয়ার ঝুঁকি নিতে সাহস করল না। 'ফ্রি প্রেস জার্নাল' আমাদের প্রচারের মাধ্যম হয়ে উঠল। পরবর্তীকালে বিদ্রোহের খবরের জন্য তন্ন-তন্ন করে খুঁজে দেখা হয়েছিল ঐ সংবাদপত্রের তৎকালীন সমস্ত খবর।

১৯ ফেব্রুয়ারি, ১৯৪৬। অতি ভোরে ক্যাসেল ব্যারাকে খবর পৌঁছল 'তলোয়ার'-এর ওপরে গুলি চালানো হয়েছে। ক্যাসেল ব্যারাকসহ সমস্ত ব্যারাকগুলো 'খানা বন্ধ'-এর আন্দোলনে যোগ দিয়েছিল। কিন্তু তথনো তা ছিল নিয়মতান্ত্রিক পদ্ধতিতে, যদিও সামরিক পরিভাষায় তা 'বিদ্রোহ' হিসাবে পরিগণিত। এবারে গুলি চালনার ঘটনায় ফল হল মারাত্মক। 'তলোয়ার'-এর সৈন্যদের গুলি করে মেরে ফেলছে'—এ-সংবাদে সবাই ক্ষিপ্ত হল। তখন সকলেই মারমুখো হয়ে ছুটে আসতে লাগল 'তলোয়ার'-এর দিকে। 'তলোয়ার' কিন্তু তখনো স্বাধীন। ব্রিটিশরা তো আগেই পালিয়ে প্রাণ বাঁচিয়েছে। হয়তো বা মনেও ভয় ঢুকেছিল, ১৯৪৪ সালের প্রতিশোধ ভারতীয়রা এবারে নেবে।

১৯ ফেব্রুয়ারির সূর্য অস্তমিত। 'তলোয়ার' এখন আর একা নয়। বোম্বাইয়ের তীরে এগারোটি প্রতিষ্ঠানের প্রায় কুড়ি হাজার রেটিং মিলিত হয়েছে। পোতাশ্রয়ের সব জাহাজ থেকে নামিয়ে ফেলা হয়েছে ইউনিয়ন জ্যাক। আটচল্লিশ ঘণ্টা বাদে পরের দিন সকালে ভারতীয় নৌ-সেনার সকল সংস্থা থেকেই ব্রিটিশরা তাঁদের প্রভুত্ব হারিয়ে ফেলল। ধর্মঘট ছড়িয়ে পড়ল চুয়াল্লিশটি জাহাজে, চারটি মেজর বেস্-এ, চারটি ফ্লোটিলাতে এবং কুড়িটি সমুদ্র-তীরবর্তী অন্যান্য প্রতিষ্ঠানে।

দ্বিতীয় বিশ্বযুদ্ধ থেমে গেছে ১৯৪৫ সালের ১৯ ডিসেম্বর। 'খাইবার' জাহাজ তখনো নিখোঁজ। সেই 'খাইবার' জাহাজও এবারে এইদিনে বোম্বাইতে এসে গেছে। যুদ্ধের সময়ে জার্মান টর্পেডোর আঘাতে জখম হয়ে জাহাজ ভাসতে ভাসতে গিয়েছিল ফ্রান্সের উপকূলে। সেখানে জার্মান নাৎসিরা ঐ জাহাজসুদ্ধ সবাইকে বন্দি করে রাখে। যুদ্ধশেষে ছাড়া পেয়ে এবারে তারা ভারতে ফিরে এল।

বোম্বাইয়ে 'তলোয়ার' জাহাজ হল নাবিকদের সংগ্রামী কমিটির ঘাঁটি। সেখান থেকে সাংকেতিক বেতার-বার্তায় নির্দেশ ছুটল প্রতিটি জাহাজের প্রতিটি নাবিকের

কাছে, 'যদি দেশকে ভালবাসো, যদি সাম্রাজ্যবাদকে ঘৃণা করো তবে ১৯৪৬ সালের ১৮ ফেব্রুয়ারি নৌবহরের হরতালে সামিল হও।' 'খাইবার' জাহাজ তখন ছিল আরব সাগরের মাঝখানে, যাচ্ছিল করাচী। সংকেত পেয়ে ছুটে এল বোম্বাইয়ে। নাবিকদের আনন্দ আর ধরে না। একে তো গেল-যুদ্ধে 'খাইবার' নিখোঁজ হয়েছিল, তার ওপরে যখন সে বন্দিদশা থেকে মুক্ত হয়ে দেশে ফিরেছে তখন কর্তৃপক্ষ তাকে বলেছিল করাচী যেতে। কারণ অতি পরিষ্কার। কর্তৃপক্ষ জানত 'খাইবার'-এর অতীত বীরত্বের কথা। তাই সে যাতে বর্তমান নৌ বিদ্রোহে যোগদান করতে না পারে তার জন্যই তাকে নির্দেশ দিয়েছিল করাচী যেতে।

কিন্তু কর্তৃপক্ষের কী দুর্ভাগ্য, তখনো পর্যন্ত তারা জানত না যে, করাচীও আন্দোলনে নেমে পড়েছে। তাই, 'খাইবার' যখন বেতারসংকেতে জানতে পারল যে বোম্বাইয়ের সমস্ত জাহাজ, ব্যারাক এবং অন্যান্য প্রতিষ্ঠানগুলো একযোগে ব্রিটিশের বিরুদ্ধে বিদ্রোহ করেছে, ব্রিটিশ সৈন্য তাদের ওপরে গুলি চালিয়ে অনেককে হত্যা করেছে, তখন জাহাজের ভারতীয় নাবিকেরা ইংরাজ অফিসার ও গোরা সৈন্যদের বন্দি করে রেখে নিজেরা জাহাজ চালিয়ে নিয়ে এল বোম্বাইয়ে। 'খাইবার'ও যোগ দিল আন্দোলনে।

এদিকে ক্যাসেল ব্যারাকে একদল ভারতীয় রেটিং উদাত্তকণ্ঠে বলতে লাগল, 'হে ক্যাসেল ব্যারাকের বন্ধুগণ, তোমরা তোমাদের জীবনের শ্রেষ্ঠ বছরগুলো খুইয়েছ তোমাদের বিদেশী প্রভুদের হয়ে যুদ্ধ করে। এখন তোমাদের ভাইদের রক্ত ঝরিয়ে ওরা তার পুরস্কার দিয়েছে। 'তলোয়ার'-এর ওপরে গুলি করে ব্রিটিশ টমিরা বেয়নেটের খোঁচায় মেরে ফেলছে তোমাদের ভাইদের। আর মূর্খের মতন দাঁড়িয়ে থেকো না—চলে এসো দেশ মুক্ত করার কাজে, স্বাধীনতার কাজে।'

এই আহ্বানে রেটিংরা পাগলের মত দেশাত্মবোধে উদ্বুদ্ধ হল এবং সংবাদ বাহকরা ছুটে বেরিয়ে গেলে তাদের অনুসরণ করল। বিদেশীদের যা-কিছু চোখে পড়ল তা দেখে তাদের মনে ক্রোধের সঞ্চার হল। শহরের বড় বড় সড়ক দিয়ে যেতে যেতে বিদেশীদের দেখতে পেয়েই তখনই তাদের তাড়া করল, তাদের দিকে পাথর ছুড়তে লাগল। বিশেষ করে বিদেশী মালিকদের দোকানগুলোর ওপরে পাথর পড়তে লাগল। টেনে নামিয়ে ফেলা হল ইউ এস আই এস লাইব্রেরির পতাকা। চিৎকার করতে লাগল শ্লোগান দিয়ে 'ইনক্লাব জিন্দাবাদ!' ব্রিটিশ মালিকানায় সমস্ত সান্ধ্য সংবাদপত্রে বড় বড় হরফে আর্তনাদ প্রকাশিত হল, 'নৌ-সৈন্যরা খুনের নেশায় মেতেছে।'

এবারের আন্দোলনে ব্রিটিশের বিরুদ্ধে অনেক ভারতীয় অফিসার রেটিংদের সঙ্গে যোগদান করল। এ-যুদ্ধে শুধু বোম্বাইয়ের নৌ-সেনারা নয়, করাচীর 'হিন্দুস্থান' জাহাজও যোগ দিয়েছে। তার সঙ্গে যোগ দিয়েছে 'বাহাদুর', হিমালয়', 'চম্পক', এবং করভেট 'ত্রিবাঙ্কুর'। সর্বোপরি করাচীতে আন্দোলনের নেতৃত্ব দিয়েছিলেন

বিশ্যা সিং। আজ করাচীও উত্তাল-উদ্দাম।

কলকাতাও অবশ্য চুপ করে ছিল না। স্থল ও বিমানবাহিনীতেও আলোড়নের সৃষ্টি হল। কেন্দ্রীয় গোপন সংস্থার গুপ্ত জাল চতুর্দিকে ছড়ানো ছিল বলেই সুশৃঙ্খলভাবে আন্দোলন পরিচালিত হচ্ছিল। সব জাহাজে, ব্যারাকে এবং অন্যান্য প্রতিষ্ঠানে একই ধরনের ব্যাপক বিদ্রোহ পরিলক্ষিত হল। তা ছাড়া স্থল ও বিমানবাহিনীও যে পা বাড়িয়েছিল এবং দেশের ব্যাপক জনগণও যে এই বিদ্রোহের অংশীদার হয়েছিল, তাও ঐ গুপ্ত সংস্থার প্রচেষ্টায়। নতুবা বিস্তৃত বিদ্রোহ না হলে ভারত সরকার তথা ব্রিটিশ সরকার কেঁপে উঠবে কেন?

ঘন ঘন কেন্দ্রীয় ধর্মঘট সমিতির মিটিং বসছে। তাঁরা এবার সিদ্ধান্ত নিলেন আর আই এন এ-র এখন থেকে নতুন নামকরণ করা হল, 'ভারতীয় জাতীয় নৌবহর' ( Indian National Navy )। তাঁরা আরো সিদ্ধান্ত নিলেন, এখন থেকে কেবলমাত্র জাতীয় নেতাদের কাছ থেকেই আর আই এন-এর রেটিংদের নির্দেশ নিতে হবে। এই বিদ্রোহের সংবাদ এবং প্রস্তাবগুলিও 'ফ্রি প্রেস জার্নাল'-এর দৃঢ়চেতা জাতীয়তাবাদী সম্পাদক এস নটরাজন বিশেষ গুরুত্বসহকারে প্রকাশ করলেন। তিনি এবারে সত্য চাপা দিলেন না, যা তিনি চাপা দিতে বাধ্য হয়েছিলেন ১৯৪৪ সালের ১১ ফেব্রুয়ারির সামরিক অভ্যুত্থানের পরে। ঐ সময়ে সর্দার বল্লভভাই প্যাটেল বোম্বাইয়ে ছিলেন। তিনিও সংবাদ পড়লেন এবং গুরুত্বও দিলেন। তিনি চেষ্টা করতে থাকলেন, বামপন্থীদলগুলোকে বাদ দিয়ে কিছু একটা করা যায় কিনা। কিন্তু ঘটনার গতি নিয়ে গেল অন্য দিকে। সংবাদপত্রে প্রকাশিত হল যে সমস্ত নৌবহর ভারতীয় সৈন্যরা দখল করে নিয়েছে। স্থল ও বিমানবাহিনীও বিদ্রোহের পথে পা বাড়িয়েছে। এই সংবাদ 'ফ্রি প্রেস জার্নালে' প্রকাশিত হওয়ায় অন্যান্য সংবাদ সংস্থাগুলি এবং অল ইণ্ডিয়া রেডিও বাধ্য হল ঘটনাকে তাদের সংবাদের মধ্যে অন্তর্ভুক্ত করতে।

আমাদের উদ্দেশ্য ভালভাবেই প্রচার লাভ করল, তবুও জাতীয় নেতাদের মধ্যে কোনো একজনকেও দেখা গেল না রেটিংদের জন্য অভিনন্দন পাঠাতে বা তাদের নির্দেশ দেবার জন্য কোনোরকম উত্তম প্রকাশ করতে। এর মূল কারণ ভারতে ব্রিটিশের প্রধান শক্তি যে-সামরিক বাহিনী সেই সামরিক বাহিনীতে বিদ্রোহ দেখা দেওয়ায় ব্রিটিশরাজ তার সাম্রাজ্যের শেষ আশা ছেড়ে দিয়ে ক্রুর পথে পণ্ডিত জওহরলালকে লোভ দেখালো ভারতের প্রধান মন্ত্রিত্বের পদ গ্রহণ করবার। এর উদ্দেশ্য ছিল দুটো। প্রথমত, ঐ প্রস্তাবিত ভারতের প্রধান মন্ত্রিত্বের পদ গ্রহণ করলে আপসের মধ্য দিয়ে পণ্ডিতজীর সহায়তায় ব্রিটিশরাজ তার সেই ঔপনিবেশিক অর্থনৈতিক সাম্রাজ্যকে স্থায়ীভাবে বজায় রাখতে সক্ষম হবে এবং পর্দার আড়ালে থেকে তাদের সাম্রাজ্যের কাঠামোকে শোষণের মাপকাঠিতে ঠিক রেখে এগিয়ে যেতে পারবে।

অন্যদিকে তার দ্বিতীয় উদ্দেশ্য হল, পণ্ডিতজীকে প্রধান মন্ত্রিত্ব দেওয়ার মানেই হল ভারতে রাজনৈতিক সংগঠন হিসাবে কংগ্রেসকে বড় আসন দেওয়া। অর্থাৎ কংগ্রেসের হাতে ভারতের রাষ্ট্র কাঠামোর কর্তৃত্ব অর্পণ। ফলে মুসলিম লিগ ক্ষেপে যাবে। জিন্না সাহেব জেহাদ ঘোষণা করবে। হিন্দু-মুসলমানে দ্বন্দ্ব চরম পর্যায়ে এসে উপস্থিত হবে। তখন ভাগ-বাঁটোয়ারার মধ্য দিয়ে ব্রিটিশ তার চির-স্বার্থ অর্থনৈতিক-বুনিয়াদী-কাঠামোকে স্থায়ী আয়ের একটা পথ করে নিতে সক্ষম হবে। আর ভারতে বিপ্লবীদের বিপ্লবাত্মক কর্মপ্রচেষ্টা সাময়িকভাবে হলেও স্তব্ধ করে দেওয়া যাবে। পণ্ডিতজী তথা কংগ্রেস সবকিছু জেনেশুনেই সেই ফাঁদে পা দিলেন। খবর পড়ে কিন্তু ভারতের জনগণ ( কোনো কোনো নেতা বাদে ) আনন্দে দু'হাত তুলে ভারতীয় নৌ-সেনানীদের আশীর্বাদ করতে থাকে। বহুদিন ধরে জনগণের আশা ব্রিটিশ তাড়ানোর কাজ এবারে সফল হবে।

এই সময়ে নৌবাহিনীর ধর্মঘট কমিটির পক্ষ থেকে ভারতের সমস্ত রাজনৈতিক নেতাদের আমন্ত্রণ জানানো হল বিদ্রোহীদের প্রধান ঘাঁটি 'তলোয়ার'-এ আসতে। আর বীরত্বের ও দেশপ্রেমের পূর্ণ নেতৃত্ব দিয়েছিল 'খাইবার'। এই 'খাইবার' জাহাজই আবার বীরত্বের পূর্ণ প্রকাশ দেখিয়েছিল গত ১৯৭১ সালের ভারত ও পাকিস্তানের যুদ্ধে। ধর্মঘট কমিটি এবারে তাঁদের দাবিগুলো ঠিক করে নিলেন নেতাদের দেখাবার জন্যে। দাবিগুলো হল :

১ সমস্ত রাজনৈতিক বন্দির মুক্তি চাই। আজাদ হিন্দ ফৌজের প্রতিটি সৈন্যের মুক্তি চাই।

২ 'তলোয়ার' জাহাজের নায়ক কম্যাণ্ডার কিং-এর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা চাই।

৩ অস্থায়ী সামরিক কর্মচারীদের বিকল্প চাকুরির ব্যবস্থা চাই।

৪ ব্রিটিশ নাবিকদের সমান অনুপাতে ভারতীয় নাবিকদেরও ভাতা দিতে হবে।

৫ ক্যান্টিনে ইংরাজ ও ভারতীয় নাবিকদের মধ্যে বৈষম্য চলবে না।

৬ খাবারের মান উন্নত করতে হবে।

৭ নৌবহর ছেড়ে যাওয়ার সময়ে পোশাক ফেরত নেওয়া চলবে না।

৮ ইন্দোনেশিয়ার স্বাধীনতা সংগ্রামের বিরুদ্ধে ভারতীয় ফৌজ ব্যবহার করা চলবে না—ইত্যাদি।

গোপন সংস্থা থেকে যা ঠিক করে দিয়েছিল তাই রাখা হল। স্থল ও বিমান-বাহিনীতেও অনুরূপভাবে দাবি রাখা হয়েছিল। শুধু 'নৌবাহিনীর' স্থলে 'স্থল' ও 'বিমানবাহিনী' ব্যবহার করার নির্দেশ ছিল। এই ব্যাপারে প্রাথমিকভাবে নৌ, স্থল ও বিমানবাহিনীর কর্তৃপক্ষের সঙ্গে আপস-আলোচনার পথ খোলা রাখা হয়েছিল।

রেটিংদের উদ্দেশ্য ভালভাবেই প্রচারলাভ করলেও জাতীয় নেতারা বা তাঁদের মধ্যে কাউকেই দেখা গেল না রেটিংদের জন্য অভিনন্দন পাঠাতে বা তাদের নির্দেশ দেবার জন্য কোনোরকম উদ্যম প্রকাশ করতে। তবে কি রেটিংরা ভুল করেছে? জাতীয় নেতারা নীরব কেন? রেটিংদের কাছ থেকে জাতীয় নেতারা কী আশা করেছিলেন? তাঁদের কাছে গিয়ে শুধু শ্রদ্ধা নিবেদন! এই চিন্তায় রেটিংরা মনের দিক থেকে সংশয় প্রকাশ করতে থাকে। নৌবিভাগও ছিল তাদের কবজার মধ্যে। স্থলবাহিনী এবং বিমানবাহিনীও তাদের সঙ্গে রয়েছে।

গতকাল বোম্বাইয়ের ফ্ল্যাগ অফিসার রিয়ার অ্যাডমিরাল র‍্যাটক্রের ফ্ল্যাগশিপে ছয় ঘন্টাব্যাপী আপস আলোচনা চলে। গডফ্রে সাহেবও উপস্থিত ছিলেন। কিন্তু ফল কিছুই হল না। আটটি দাবির একটিও তাঁরা মানলেন না। ওরা বললেন যে নৌবহরে হরতাল মানে বিদ্রোহ।

এদিকে বোম্বাইয়ের বন্দরে যত জাহাজ ছিল, সব জাহাজ থেকে উড়ছে কংগ্রেস-লিগ-কম্যুনিস্ট পার্টির পতাকা রজ্জুবদ্ধ ঐক্যের প্রতীক হয়ে। সেখানে ছিল, 'বেরার', 'মোতি', 'নীলম', 'যমুনা', 'কুমাওন', 'আউধ', 'মাদ্রাজ', 'সিনধ', 'মারাঠা', 'তীর', 'ধনৌজ', 'আসাম', 'নর্মদা', 'ক্লাইভ' এবং 'লরেন্স' ইত্যাদি মোট ৭৪টি জাহাজ। উপকূলে ফোর্ট ব্যারাকে, এম আর ব্যারাক্‌সে এবং ক্যাসেল ব্যারাকেও উড়ছে স্বাধীনতার পতাকা। অন্যান্য প্রতিষ্ঠানগুলোতেও স্বাধীনতার পতাকা উড়ছিল। কিন্তু তবুও দেখা গেল, কোনো নেতাই এলেন না রেটিংদের সঙ্গে কথা বলতে। অথচ রেটিংরা মনে করত ভারতীয়দের সাধারণ শত্রু ব্রিটিশের বিরুদ্ধে সমগ্র ভারতবাসীর একতাবদ্ধ হয়ে ( যেমন রেটিংরা করেছেন সর্বধর্মের, সর্বজাতির, সর্বরকম রাজনৈতিক মতবাদের সমন্বয়ে ঐক্যবদ্ধ হয়ে ) দাঁড়ানো একান্ত প্রয়োজন।

নৌ-বিভাগ দখল করা হয়েছে সবার প্রয়োজনে। নেতারা যে আসেন নি, তার মূল কারণ হল, তাঁরা তখনো পর্যন্ত চেয়েছিলেন রেটিংরা নৌ-কর্তৃপক্ষের সঙ্গেই একটা যুদ্ধ-বিরতির চুক্তিপত্রে স্বাক্ষর করুক, নিজেদের মধ্যে গণ্ডগোল মিটিয়ে নিক। বিশেষ করে তাঁরা তখন ১৯৪৬ সালের ১৯ ফেব্রুয়ারি ব্রিটিশ সরকার পার্লামেন্টে একটা গুরুত্বপূর্ণ ঘোষণা করেন, তাই নিয়েই ব্যস্ত ছিলেন। এই ঘোষণায় কিছু নতুনত্বের সন্ধান ছিল বলেই তাঁরা ( নেতারা ) ওদিকে ঝুঁকে পড়েন বলা যায়, নৌ-বিদ্রোহের গুরুত্বকে কতকটা উপেক্ষা করেই তাঁরা চলছিলেন। ঐ ঘোষণায় ছিল, 'ভারতসচিব ( লর্ড প্যাথিক লরেন্স ), বোর্ড অব ট্রেডের সভাপতি ( স্যার স্ট্যাফোর্ড ক্রিপস ) এবং ফার্স্ট লর্ড অব দি অ্যাডমিরালটি-কে ( এ ভি অ্যালেকজাণ্ডার ) নিয়ে গঠিত মন্ত্রিসভার সদস্যদের এক বিশেষ মিশনকে সংবিধান গঠনকারী সংস্থা নিয়োগ এবং প্রধান রাজনৈতিক দলগুলোর সমর্থনপুষ্ট শাসন পরিষদ গঠনের জন্য ভারতের নেতাদের সহিত আলোচনার্থে প্রেরণ করা হবে।

মন্ত্রিসভার এই সদস্যগণ বড়লাটের সাথে একযোগে কাজ করবেন।' এই ঘোষণাই 'ক্যাবিনেট মিশন'-এর সৃষ্টি করল।

এই ঘোষণার সঙ্গেই ১৯৪২ সালের ২২ মার্চ স্যার স্ট্যাফোর্ড ক্রিপস দিল্লীতে এসে ১৩ এপ্রিল করাচী হয়ে লণ্ডন যাত্রার পূর্বে ব্রিটিশ সরকারের যে-খসড়া ঘোষণার প্রস্তাবগুলো পেশ করেছিলেন, তার সঙ্গে তুলনামূলকভাবে বিচার করে দেখতেই দেশের নেতারা ব্যস্ত ছিলেন। সেই খসড়া ঘোষণার প্রস্তাবগুলো ছিল এইরূপ :

১ যুদ্ধ বন্ধ হবার সঙ্গে সঙ্গেই ভারতের নতুন সংবিধান রচনার জন্যে একটা নির্বাচিত সংস্থা গঠনের ব্যবস্থা করা হবে।

২ সংবিধান রচনাকারী সংস্থায় দেশীয় রাজ্যগুলোর প্রতিনিধিত্বের ব্যবস্থা করা হবে।

৩ সর্তসাপেক্ষে ব্রিটিশ সরকার উক্ত সংস্থা কর্তৃক প্রণীত সংবিধানটিকে স্বীকার ও অবিলম্বে কার্যকরী করবে।

৪ প্রাদেশিক বিধানমণ্ডলীর (Lower Houses) সদস্যগণ কর্তৃক আনুপাতিক প্রতিনিধিত্বের ভিত্তিতে সংবিধান রচনাকারী সংস্থা নির্বাচিত হবে।

৫ নতুন সংবিধান রচনা না হওয়া পর্যন্ত ব্রিটিশ সরকার ভারতের প্রতিরক্ষার জন্য দায়ী থাকবে। কিন্তু স্বদেশ, কমনওয়েলথ ও জাতিসংঘের সম্পর্কীয় সমস্ত ব্যাপারে ভারতের জনসাধারণের মুখ্য অংশগুলোর নেতৃবর্গের অবিলম্বে কার্যকরী অংশ গ্রহণ করাই ব্রিটিশ সরকারের কাম্য ও বাঞ্ছনীয়। কিন্তু লক্ষ্য করার বিষয়, পরবর্তী নতুন ঘোষণা (১৯ ফেব্রুয়ারি, ১৯৪৬) নতুনত্ব নিয়ে কেন এইরূপ সর্তহীন-ভাবে আগমন করল—নৌ বিদ্রোহ যখন তুঙ্গে আরোহণ করেছে এবং স্থল ও বিমান বাহিনী যখন বিদ্রোহের দ্বিতীয় ধাপে পা দিয়েছে। স্বভাবতই প্রশ্ন জাগে, তবে কি ব্রিটিশ-সিংহ ভীত সন্ত্রস্ত হয়েই 'ছেড়ে দে মা, কেঁদে বাঁচি' বলে ত্রাহি-ত্রাহি ডাক ছেড়েছিল? তবে নেতারা যে বিভ্রান্ত হয়েছিলেন এবং বিদ্রোহীদের ভুল পথে পরিচালনা করেছিলেন, তাতে সন্দেহের কোনো অবকাশ নেই।

অনেকেই আশা করেছিল ইংরাজের বিরুদ্ধে বিদ্রোহীদের এই সংগ্রামে অরুণা আসফ আলি বিদ্রোহের নেতৃত্ব গ্রহণ করবেন। কেননা, '৪২-এর আন্দোলনে তিনি তো ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈয়ের মত ঐতিহাসিক নেতৃত্ব দিয়েছিলেন। তাঁর পক্ষেই সম্ভব এগিয়ে আসা। কিন্তু দুর্ভাগ্য বিদ্রোহীদের! তিনি শুধু উপদেশ দিলেন, 'শান্ত থাকো'। তাঁর কথা যেন [illegible] লাগল মহাত্মা গান্ধীর প্রতিধ্বনি হয়ে। নৌ-বিভাগ ছিল নাবিকদের কব্জার মধ্যে। সৈন্যবাহিনী (স্থল ও বিমান) ছিল তাদের সঙ্গে। এমনি সংকট ও সুযোগের সন্ধিক্ষণে আসফ আলি নাবিকদের দাবিগুলির মধ্যে আইনের ছিদ্রের ব্যাখ্যা করতে বললেন।

তাঁর মতে প্রথমত নাবিকদের চাকুরির অভিযোগগুলি নাবিকরা গুলিয়ে ফেলেছে

